ব্যোম কহিল— আজিকার এই বাঁশি শুনিতে শুনিতে একটা কথা বিশেষ করিয়া আমার মনে উদয় হইতেছে। প্রত্যেক কবিতার মধ্যে একটি বিশেষ রস থাকে— অলংকারশাস্ত্রে যাহাকে আদি করুণ শান্তি -নামক ভিন্ন ভিন্ন নামে ভাগ করিয়াছে ; আমার মনে হইতেছে, জগৎরচনাকে যদি কাব্যহিসাবে দেখা যায় তবে মৃত্যুই তাহার সেই প্রধান রস, মৃত্যুই তাহাকে যথার্থ কবিত্ব অর্পণ করিয়াছে। যদি মৃত্যু না থাকিত, জগতের যেখানকার যাহা তাহা চিরকাল সেইখানেই যদি অবিকৃত ভাবে দাঁড়াইয়া থাকিত, তবে জগৎটা একটা চিরস্থায়ী সমাধিমন্দিরের মতো অত্যন্ত সংকীর্ণ, অত্যন্ত কঠিন, অত্যন্ত বদ্ধ হইয়া রহিত। এই অনন্ত নিশ্চলতার চিরস্থায়ী ভার বহন করা প্রাণীদের পক্ষে বড়ো দুরূহ হইত। মৃত্যু এই অস্তিত্বের ভীষণ ভারকে সর্বদা লঘু করিয়া রাখিয়াছে, এবং জগৎকে বিচরণ করিবার অসীম ক্ষেত্র দিয়াছে। যে দিকে মৃত্যু সেই দিকেই জগতের অসীমতা। সেই অনন্ত রহস্যভূমির দিকেই মানুষের সমস্ত কবিতা, সমস্ত সংগীত, সমস্ত ধর্মতন্ত্র, সমস্ত তৃপ্তিহীন বাসনা সমুদ্রপারগামী পক্ষীর মতো নীড় অন্বেষণে উড়িয়া চলিয়াছে। একে, যাহা প্রত্যক্ষ, যাহা বর্তমান, তাহা আমাদের পক্ষে অত্যন্ত প্রবল, আবার তাহাই যদি চিরস্থায়ী হইত তবে তাহার একেশ্বর দৌরাত্ম্যের আর শেষ থাকিত না— তবে তাহার উপরে আর আপিল চলিত কোথায় ? তবে কে নির্দেশ করিয়া দিত ইহার বাহিরেও অসীমতা আছে ? অনন্তের ভার এ জগৎ কেমন করিয়া বহন করিত মৃত্যু যদি সেই অনন্তকে আপনার চিরপ্রবাহে নিত্যকাল ভাসমান করিয়া না রাখিত ?

সমীর কহিল— মরিতে না হইলে বাঁচিয়া থাকিবার কোনো মর্যাদাই থাকিত না। এখন জগৎসুদ্ধ লোক যাহাকে অবজ্ঞা করে সেও মৃত্যু আছে বলিয়াই জীবনের গৌরবে গৌরবান্বিত।

ক্ষিতি কহিল— আমি সেজন্য বেশি চিন্তিত নহি ; আমার মতে মৃত্যুর অভাবে কোনো বিষয়ে কোথাও দাঁড়ি দিবার জো থাকিত না সেইটাই সব চেয়ে চিন্তার কারণ। সে অবস্থায় ব্যোম যদি অদ্বৈততত্ত্ব সম্বন্ধে আলোচনা উত্থাপন করিত কেহ জোড়হাত করিয়া এ কথা বলিতে পারিত না যে, ভাই, এখন আর সময় নাই, অতএব ক্ষান্ত হও। মৃত্যু না থাকিলে অবসরের অন্ত থাকিত না। এখন মানুষ নিদেন সাত-আট বৎসর বয়সে অধ্যয়ন আরম্ভ করিয়া পঁচিশ বৎসর বয়সের মধ্যে কলেজের ডিগ্রি লইয়া অথবা দিব্য ফেল করিয়া নিশ্চিন্ত হয়.; তখন কোনো বিশেষ বয়সে আরম্ভ করারও কারণ থাকিত না, কোনো বিশেষ বয়সে শেষ করিবারও তাড়া থাকিত না। সকলপ্রকার কাজকর্ম ও জীবনযাত্রার কমা সেমিকোলন দাঁড়ি একেবারেই উঠিয়া যাইত।

ব্যোম এ-সকল কথায় যথেষ্ট কর্ণপাত না করিয়া নিজের চিন্তাসূত্র অনুসরণ করিয়া বলিয়া গেল— জগতের মধ্যে মৃত্যুই কেবল চিরস্থায়ী— সেইজন্য আমাদের সমস্ত চিরস্থায়ী আশা ও বাসনাকে সেই মৃত্যুর মধ্যেই প্রতিষ্ঠিত করিয়াছি। আমাদের স্বর্গ, আমাদের পুণ্য, আমাদের অমরতা সব সেইখানেই। যে-সব জিনিস আমাদের এত প্রিয় যে, কখনো তাহাদের বিনাশ কল্পনাও করিতে পারি না, সেগুলিকে মৃত্যুর হস্তে সমর্পণ করিয়া দিয়া জীবনান্ত কাল অপেক্ষা করিয়া থাকি। পৃথিবীতে বিচার নাই, সুবিচার মৃত্যুর পরে ; পৃথিবীতে প্রাণপণ বাসনা নিষ্ফল হয়, সফলতা মৃত্যুর কল্পতরুতলে। জগতের আর-সকল দিকেই কঠিন স্থূল বস্তুরাশি আমাদের মানস আদর্শকে প্রতিহত করে, আমাদের অমরতা অসীমতাকে অপ্রমাণ করে— জগতের যে সীমায় মৃত্যু, যেখানে সমস্ত বস্তুর অবসান, সেইখানেই আমাদের প্রিয়তম প্রবলতম বাসনার, আমাদের শুচিতম সুন্দরতম কল্পনার, কোনো প্রতিবন্ধক নাই। আমাদের শিব শ্মশানবাসী— আমাদের সর্বোচ্চ মঙ্গলের আদর্শ মৃত্যুনিকেতনে।

মুলতান-বারোয়াঁ শেষ করিয়া সূর্যাস্তকালের স্বর্ণাভ অন্ধকারের মধ্যে নহবতে পূরবী বাজিতে লাগিল। সমীর বলিল— মানুষ মৃত্যুর পারে যে-সকল আশা-আকাঙ্ক্ষাকে নির্বাসিত করিয়া দিয়াছে, এই বাঁশির সুরে সেই-সকল চিরাশ্রুসজল হৃদয়ের ধনগুলিকে পুনর্বার মনুষ্যলোকে ফিরাইয়া আনিতেছে। সাহিত্য এবং সংগীত এবং সমস্ত ললিতকলা, মনুষ্যহৃদয়ের সমস্ত নিত্য পদার্থকে মৃত্যুর পরকালপ্রান্ত হইতে ইহজীবনের মাঝখানে আনিয়া প্রতিষ্ঠিত করিতেছে। বলিতেছে, পৃথিবীকে স্বর্গ, বাস্তবকে সুন্দর এবং এই ক্ষণিক জীবনকেই অমর করিতে হইবে। মৃত্যু যেমন জগতের অসীম রূপ

ব্যক্ত করিয়া দিয়াছে, তাহাকে এক অনন্ত বাসরশয্যায় এক পরমরহস্যের সহিত পরিণয়পাশে বদ্ধ করিয়া রাখিয়াছে, সেই রুদ্ধদ্বার বাসরগৃহের গোপন বাতায়নপথ হইতে অনন্ত সৌন্দর্যের সৌগন্ধ এবং সংগীত আসিয়া আমাদিগকে স্পর্শ করিতেছে, তেমনি সাহিত্যরস এবং কলারস আমাদের জড়ভারগ্রস্ত বিক্ষিপ্ত প্রাত্যহিক জীবনের মধ্যে প্রত্যক্ষের সহিত অপ্রত্যক্ষের, অনিত্যের সহিত নিত্যের, তুচ্ছের সহিত সুন্দরের, ব্যক্তিগত ক্ষুদ্র সুখদুঃখের সহিত বিশ্বব্যাপী বৃহৎ রাগিণীর যোগসাধন করিয়া তুলিতেছে। আমাদের সমস্ত প্রেমকে পৃথিবী হইতে প্রত্যাহরণ করিয়া মৃত্যুর পারে পাঠাইয়া দিব, না, এই পৃথিবীতেই রাখিব, ইহা লইয়াই তর্ক! আমাদের প্রাচীন বৈরাগ্যধর্ম বলিতেছে, পরকালের মধ্যেই প্রকৃত প্রেমের স্থান ; নবীন সাহিত্য এবং ললিতকলা বলিতেছে, ইহলোকেই আমরা তাহার স্থান দেখাইয়া দিতেছি।

ক্ষিতি কহিল— এই প্রসঙ্গে আমি এক অপূর্ব রামায়ণ-কথা বলিয়া সভাভঙ্গ করিতে ইচ্ছা করি।

রাজা রামচন্দ্র— অর্থাৎ মানুষ— প্রেম-নামক সীতাকে নানা রাক্ষসের হাত হইতে রক্ষা করিয়া আনিয়া নিজের অযোধ্যাপুরীতে পরমসুখে বাস করিতেছিলেন। এমন সময় কতকগুলি ধর্মশাস্ত্র দল বাঁধিয়া এই প্রেমের নামে কলঙ্ক রটনা করিয়া দিল। বলিল, উনি অনিত্য পদার্থের সহিত একত্র বাস করিয়াছেন, উঁহাকে পরিত্যাগ করিতে হইবে। বাস্তবিক অনিত্যের ঘরে রুদ্ধ থাকিয়াও এই দেবাংশজাত রাজকুমারীকে যে কলঙ্ক স্পর্শ করিতে পারে নাই, সে কথা এখন কে প্রমাণ করিবে? এক, অগ্নিপরীক্ষা আছে, সে তো দেখা হইয়াছে— অগ্নিতে ইঁহাকে নষ্ট না করিয়া আরো উজ্জ্বল করিয়া দিয়াছে। তবু শাস্ত্রের কানাকানিতে অবশেষে এই রাজা প্রেমকে একদিন মৃত্যু-তমসার তীরে নির্বাসিত করিয়া দিলেন! ইতিমধ্যে মহাকবি এবং তাঁহার শিষ্যবৃন্দের আশ্রয়ে থাকিয়া এই অনাথিনী কুশ এবং লব, কাব্য এবং ললিতকলা -নামক যুগল-সন্তান, প্রসব করিয়াছেন। সেই দুটি শিশুই কবির কাছে রাগিণী শিক্ষা করিয়া রাজসভায় আজ তাহাদের পরিত্যক্তা জননীর যশোগান করিতে আসিয়াছে। এই নবীন গায়কের গানে বিরহী রাজার চিত্ত চঞ্চল এবং তাঁহার চক্ষু অশ্রুসিক্ত হইয়া উঠিয়াছে। এখনো উত্তরকাণ্ড সম্পূর্ণ শেষ হয় নাই। এখনো দেখিবার আছে— জয় হয় ত্যাগপ্রচারক প্রবীণ বৈরাগ্যধর্মের, না, প্রেমমঙ্গল-গায়ক দুটি অমর শিশুর।

আষাঢ় ১৩০২

## বৈজ্ঞানিক কৌতূহল

বিজ্ঞানের আদিম উৎপত্তি এবং চরম লক্ষ্য লইয়া ব্যোম এবং ক্ষিতির মধ্যে মহা তর্ক বাধিয়া গিয়াছিল। তদুপলক্ষে ব্যোম কহিল— যদিও আমাদের কৌতূহলবৃত্তি হইতেই বিজ্ঞানের উৎপত্তি, তথাপি, আমার বিশ্বাস, আমাদের কৌতূহলটা ঠিক বিজ্ঞানের তল্লাশ করিতে বাহির হয় নাই ; বরঞ্চ তাহার আকাঙ্ক্ষাটা সম্পূর্ণ অবৈজ্ঞানিক। সে খুঁজিতে যায় পরশপাথর, বাহির হইয়া পড়ে একটা প্রাচীন জীবের জীর্ণ বৃদ্ধাঙ্গুষ্ঠ ; সে চায় আলাদিনের আশ্চর্য প্রদীপ, পায় দেশালাইয়ের বাক্স ; আল্‌কিমিটাই তাহার মনোগত উদ্দেশ্য, কেমিস্ট্রি তাহার অপ্রার্থিত সিদ্ধি ; অ্যাস্ট্রলজির জন্য সে আকাশ ঘিরিয়া জাল ফেলে, কিন্তু হাতে উঠিয়া আসে অ্যাস্ট্রনমি। সে নিয়ম খোঁজে না, সে কার্যকারণশৃঙ্খলের নব নব অঙ্গুরী গণনা করিতে চায় না ; সে খোঁজে নিয়মের বিচ্ছেদ ; সে মনে করে কোন্‌ সময়ে এক জায়গায় আসিয়া হঠাৎ দেখিতে পাইবে সেখানে কার্যকারণের অনন্ত পুনরুক্তি নাই। সে চায় অভূতপূর্ব নূতনত্ব— কিন্তু বৃদ্ধ বিজ্ঞান নিঃশব্দে তাহার পশ্চাৎ পশ্চাৎ আসিয়া তাহার সমস্ত নূতনকে পুরাতন করিয়া দেয়, তাহার ইন্দ্রধনুকে পরকলা-বিচ্ছুরিত বর্ণমালার পরিবর্ধিত সংস্করণ এবং পৃথিবীর গতিকে পক্বতালফলপতনের সমশ্রেণীয় বলিয়া প্রমাণ করে।

যে নিয়ম আমাদের ধূলিকণার মধ্যে, অনন্ত আকাশ ও অনন্ত কালের সর্বত্রই সেই এক নিয়ম

প্রসারিত ; এই আবিষ্কারটি লইয়া আমরা আজকাল আনন্দ ও বিস্ময় প্রকাশ করিয়া থাকি। কিন্তু এই আনন্দ এই বিস্ময় মানুষের যথার্থ স্বাভাবিক নহে। সে অনন্ত আকাশে জ্যোতিষ্করাজ্যের মধ্যে যখন অনুসন্ধানদূত প্রেরণ করিয়াছিল তখন বড়ো আশা করিয়াছিল যে, ঐ জ্যোতির্ময় অন্ধকারময় ধামে ধূলিকণার নিয়ম নাই, সেখানে অত্যাশ্চর্য একটা স্বর্গীয় অনিয়মের উৎসব, কিন্তু এখন দেখিতেছে ঐ চন্দ্রসূর্য গ্রহনক্ষত্র, ঐ সপ্তর্ষিমণ্ডল, ঐ অশ্বিনী ভরণী কৃত্তিকা আমাদের এই ধূলিকণারই জ্যেষ্ঠ কনিষ্ঠ সহোদর-সহোদরা। এই নূতন তথ্যটি লইয়া আমরা যে আনন্দ প্রকাশ করি, তাহা আমাদের একটা নূতন কৃত্রিম অভ্যাস, তাহা আমাদের আদিম প্রকৃতিগত নহে।

সমীর কহিল— সে কথা বড়ো মিথ্যা নহে। পরশপাথর এবং আলাদিনের প্রদীপের প্রতি প্রকৃতিস্থ মানুষমাত্রেরই একটা নিগূঢ় আকর্ষণ আছে। ছেলেবেলায় কথামালার এক গল্প পড়িয়াছিলাম যে, কোনো কৃষক মরিবার সময় তার পুত্রকে বলিয়া গিয়াছিল যে, অমুক ক্ষেত্রে তোমার জন্য আমি গুপ্তধন রাখিয়া গেলাম। সে বেচারা বিস্তর খুঁড়িয়া গুপ্তধন পাইল না, কিন্তু প্রচুর খননের গুণে সে জমিতে এত শস্য জন্মিল যে তাহার আর অভাব রহিল না। বালকপ্রকৃতি বালকমাত্রেরই এ গল্পটি পড়িয়া কষ্ট বোধ হইয়া থাকে। চাষ করিয়া শস্য তো পৃথিবী-সুদ্ধ সকল চাষাই পাইতেছে, কিন্তু গুপ্তধনটা গুপ্ত বলিয়াই পায় না ; তাহা বিশ্বব্যাপী নিয়মের একটা ব্যভিচার, তাহা আকস্মিক, সেইজন্যই তাহা স্বভাবত মানুষের কাছে এত বেশি প্রার্থনীয়। কথামালা যাহাই বলুন, কৃষকের পুত্র তাহার পিতার প্রতি কৃতজ্ঞ হয় নাই সে বিষয়ে কোনো সন্দেহ নাই। বৈজ্ঞানিক নিয়মের প্রতি অবজ্ঞা মানুষের পক্ষে কত স্বাভাবিক আমরা প্রতিদিনই তাহার প্রমাণ পাই। যে ডাক্তার নিপুণ চিকিৎসার দ্বারা অনেক রোগীর আরোগ্য করিয়া থাকেন, তাঁহার সম্বন্ধে আমরা বলি লোকটার হাতযশ আছে। শাস্ত্রসংগত চিকিৎসার নিয়মে ডাক্তার রোগ আরাম করিতেছে এ কথায় আমাদের আন্তরিক তৃপ্তি নাই ; উহার মধ্যে সাধারণ নিয়মের ব্যতিক্রমস্বরূপ একটা রহস্য আরোপ করিয়া তবে আমরা সন্তুষ্ট থাকি।

আমি কহিলাম— তাহার কারণ এই যে, নিয়ম অনন্ত কাল ও অনন্ত দেশে প্রসারিত হইলেও তাহা সীমাবদ্ধ, সে আপন চিহ্নিত রেখা হইতে অণুপরিমাণ ইতস্তত করিতে পারে না, সেইজন্যই তাহার নাম নিয়ম এবং সেইজন্যই মানুষের কল্পনাকে সে পীড়া দেয়। শাস্ত্রসংগত চিকিৎসার কাছে আমরা অধিক আশা করিতে পারি না— এমন রোগ আছে যাহা চিকিৎসার অসাধ্য ; কিন্তু এ পর্যন্ত হাতযশ-নামক একটা রহস্যময় ব্যাপারের ঠিক সীমানির্ণয় হয় নাই ; এইজন্য সে আমাদের আশাকে কল্পনাকে কোথাও কঠিন বাধা দেয় না। এইজন্যই ডাক্তারি ঔষধের চেয়ে অবধৌতিক ঔষধের আকর্ষণ অধিক। তাহার ফল যে কত দূর পর্যন্ত হইতে পারে তৎসম্বন্ধে আমাদের প্রত্যাশা সীমাবদ্ধ নহে। মানুষের যত অভিজ্ঞতা বৃদ্ধি হইতে থাকে, অমোঘ নিয়মের লৌহপ্রাচীরে যতই সে আঘাত প্রাপ্ত হয়, ততই মানুষ নিজের স্বাভাবিক অনন্ত আশাকে সীমাবদ্ধ করিয়া আনে, কৌতূহলবৃত্তির স্বাভাবিক নূতনত্বের আকাঙ্ক্ষা সংযত করিয়া আনে, নিয়মকে রাজপদে প্রতিষ্ঠিত করে এবং প্রথমে অনিচ্ছাক্রমে পরে অভ্যাসক্রমে তাহার প্রতি একটা রাজভক্তির উদ্রেক করিয়া তোলে।

ব্যোম কহিল— কিন্তু সে ভক্তি যথার্থ অন্তরের ভক্তি নহে, তাহা কাজ আদায়ের ভক্তি। যখন নিতান্ত নিশ্চয় জানা যায় যে, জগৎকার্য অপরিবর্তনীয় নিয়মে বদ্ধ, তখন কাজেই পেটের দায়ে প্রাণের দায়ে তাহার নিকট ঘাড় হেঁট করিতে হয় ; তখন বিজ্ঞানের বাহিরে অনিশ্চয়ের হস্তে আত্মসমর্পণ করিতে সাহস হয় না ; তখন মাদুলি তাগা জল-পড়া প্রভৃতিকে গ্রহণ করিতে হইলে ইলেক্‌ট্রিসিটি ম্যাগ্নেটিজ্‌ম হিপ্‌নটিজ্‌ম প্রভৃতি বিজ্ঞানের জাল মার্কা দেখিয়া আপনাকে ভুলাইতে হয়। আমরা নিয়ম অপেক্ষা অনিয়মকে যে ভালোবাসি তাহার একটা গোড়ার কারণ আছে। আমাদের নিজের মধ্যে এক জায়গায় আমরা নিয়মের বিচ্ছেদ দেখিতে পাই। আমাদের ইচ্ছাশক্তি সকল নিয়মের বাহিরে— সে স্বাধীন ; অন্তত আমরা সেইরূপ অনুভব করি। আমাদের অন্তরপ্রকৃতিগত সেই স্বাধীনতার সাদৃশ্য বাহ্যপ্রকৃতির মধ্যে উপলব্ধি করিতে স্বভাবতই আমাদের আনন্দ হয়। ইচ্ছার প্রতি ইচ্ছার আকর্ষণ

অত্যন্ত প্রবল ; ইচ্ছার সহিত যে দান আমরা প্রাপ্ত হই সে দান আমাদের কাছে অধিকতর প্রিয় ; সেবা যতই পাই তাহার সহিত ইচ্ছার যোগ না থাকিলে তাহা আমাদের নিকট রুচিকর বোধ হয় না। সেইজন্য, যখন জানিতাম যে, ইন্দ্র আমাদিগকে বৃষ্টি দিতেছেন, মরুৎ আমাদিগকে বায়ু জোগাইতেছেন, অগ্নি আমাদিগকে দীপ্তি দান করিতেছেন, তখন সেই জ্ঞানের মধ্যে আমাদের একটা আন্তরিক তৃপ্তি ছিল। এখন জানি, রৌদ্রবৃষ্টিবায়ুর মধ্যে ইচ্ছা-অনিচ্ছা নাই, তাহারা যোগ্য-অযোগ্য প্রিয়-অপ্রিয় বিচার না করিয়া নির্বিকারে যথানিয়মে কাজ করে ; আকাশে জলীয় অণু শীতলবায়ুসংযোগে সংহত হইলেই সাধুর পবিত্রমস্তকে বর্ষিত হইয়া সর্দি উৎপাদন করিবে এবং অসাধুর কুষ্মাণ্ডমঞ্চে জলসিঞ্চন করিতে কুণ্ঠিত হইবে না— বিজ্ঞান আলোচনা করিতে করিতে ইহা আমাদের ক্রমে একরূপ সহ্য হইয়া আসে, কিন্তু বস্তুত ইহা আমাদের ভালোই লাগে না।

আমি কহিলাম— পূর্বে আমরা যেখানে স্বাধীন ইচ্ছার কর্তৃত্ব অনুমান করিয়াছিলাম, এখন সেখানে নিয়মের অন্ধ শাসন দেখিতে পাই, সেইজন্য বিজ্ঞান আলোচনা করিলে জগৎকে নিরানন্দ ইচ্ছাসম্পর্কবিহীন বলিয়া মনে হয়। কিন্তু ইচ্ছা এবং আনন্দ যতক্ষণ আমার অন্তরে আছে, ততক্ষণ জগতের অন্তরে তাহাকে অনুভব করিতেই হইবে— পূর্বে তাহাকে যেখানে কল্পনা করিয়াছিলাম সেখানে না হউক, তাহার অন্তরতর অন্তরতম স্থানে তাহাকে প্রতিষ্ঠিত না জানিলে আমাদের অন্তরতম প্রকৃতির প্রতি ব্যভিচার করা হয়। আমার মধ্যে সমস্ত বিশ্বনিয়মের যে-একটি ব্যতিক্রম আছে, জগতে কোথাও তাহার একটা মূল আদর্শ নাই, ইহা আমাদের অন্তরাত্মা স্বীকার করিতে চাহে না। এইজন্য আমাদের ইচ্ছা একটা বিশ্ব-ইচ্ছার, আমাদের প্রেম একটা বিশ্বপ্রেমের নিগূঢ় অপেক্ষা না রাখিয়া বাঁচিতে পারে না।

সমীর কহিল— জড়প্রকৃতির সর্বত্রই নিয়মের প্রাচীর চীনদেশের প্রাচীরের অপেক্ষা দৃঢ়, প্রশস্ত ও অভ্রভেদী ; হঠাৎ মানবপ্রকৃতির মধ্যে একটা ক্ষুদ্র ছিদ্র বাহির হইয়াছে, সেইখানে চক্ষু দিয়াই আমরা এক আশ্চর্য আবিষ্কার করিয়াছি, দেখিয়াছি প্রাচীরের পরপারে এক অনন্ত অনিয়ম রহিয়াছে ; এই ছিদ্রপথে তাহার সহিত আমাদের যোগ ; সেইখান হইতেই সমস্ত সৌন্দর্য স্বাধীনতা প্রেম আনন্দ প্রবাহিত হইয়া আসিতেছে। সেইজন্য এই সৌন্দর্য ও প্রেমকে কোনো বিজ্ঞানের নিয়মে বাঁধিতে পারিল না।

এমন সময়ে স্রোতস্বিনী গৃহে প্রবেশ করিয়া সমীরকে কহিল— সেদিন দীপ্তির পিয়ানো বাজাইবার স্বরলিপি-বইখানা তোমরা এত করিয়া খুঁজিতেছিলে, সেটার কী দশা হইয়াছে জান ?

সমীর কহিল— না।

স্রোতস্বিনী কহিল— রাত্রে ইঁদুরে তাহা কুটি কুটি করিয়া কাটিয়া পিয়ানোর তারের মধ্যে ছড়াইয়া রাখিয়াছে। এরূপ অনাবশ্যক ক্ষতি করিবার তো কোনো উদ্দেশ্য খুঁজিয়া পাওয়া যায় না।

সমীর কহিল— উক্ত ইন্দুরটি বোধ করি ইন্দুরবংশে একটি বিশেষক্ষমতাসম্পন্ন বৈজ্ঞানিক ; বিস্তর গবেষণায় সে বাজনার বহির সহিত বাজনার তারের একটা সম্বন্ধ অনুমান করিতে পারিয়াছে। এখন সমস্ত রাত ধরিয়া পরীক্ষা চালাইতেছে। বিচিত্র ঐকতানপূর্ণ সংগীতের আশ্চর্য রহস্য ভেদ করিবার চেষ্টা করিতেছে। তীক্ষ্ণ দন্তাগ্রভাগ-দ্বারা বাজনার বহির ক্রমাগত বিশ্লেষণ করিতেছে, পিয়ানোর তারের সহিত তাহাকে নানাভাবে একত্র করিয়া দেখিতেছে। এখন বাজনার বই কাটিতে শুরু করিয়াছে, ক্রমে বাজনার তার কাটিবে, কাঠ কাটিবে, বাজনাটাকে শতছিদ্র করিয়া সেই ছিদ্রপথে আপন সূক্ষ্ম নাসিকা ও চঞ্চল কৌতূহল প্রবেশ করাইয়া দিবে— মাঝে হইতে সংগীতও ততই উত্তরোত্তর সুদূরপরাহত হইবে। আমার মনে এই তর্ক উদয় হইতেছে যে ইন্দুরকুলতিলক যে উপায় অবলম্বন করিয়াছে তাহাতে তার এবং কাগজের উপাদান সম্বন্ধে নূতন তত্ত্ব আবিষ্কৃত হইতে পারে, কিন্তু উক্ত কাগজের সহিত উক্ত তারের যথার্থ যে সম্বন্ধ তাহা কি শতসহস্র বৎসরেও বাহির হইবে। অবশেষে কি সংশয়পরায়ণ নব্য ইন্দুরদিগের মনে এইরূপ একটা বিতর্ক উপস্থিত হইবে না যে, কাগজ কেবল কাগজ মাত্র, এবং তার কেবল তার— কোনো জ্ঞানবান জীব -কর্তৃক উহাদের মধ্যে যে একটা আনন্দজনক

উদ্দেশ্যবন্ধন বদ্ধ হইয়াছে তাহা কেবল প্রাচীন ইন্দুরদিগের যুক্তিহীন সংস্কার, সেই সংস্কারের কেবল একটা এই শুভফল দেখা যাইতেছে যে তাহারই প্রবর্তনায় অনুসন্ধানে প্রবৃত্ত হইয়া তার এবং কাগজের আপেক্ষিক কঠিনতা সম্বন্ধে অনেক পরীক্ষা সম্পন্ন হইয়াছে।

কিন্তু এক-এক দিন গহ্বরের গভীরতলে দন্তচালনকার্যে নিযুক্ত থাকিয়া মাঝে মাঝে অপূর্ব সংগীতধ্বনি কর্ণকুহরে প্রবেশ করে এবং অন্তঃকরণকে ক্ষণকালের জন্য মোহাবিষ্ট করিয়া দেয়। সেটা ব্যাপারটা কী ? সে একটা রহস্য বটে। কিন্তু সে রহস্য নিশ্চয়ই কাগজ এবং তার সম্বন্ধে অনুসন্ধান করিতে করিতে ক্রমশ শতছিদ্র আকারে উদ্‌ঘাটিত হইয়া যাইবে।

ভাদ্র-কার্তিক ১৩০২

# গ্রন্থপরিচয়

রচনাবলীর বর্তমান খণ্ডে মুদ্রিত গ্রন্থগুলির প্রথম সংস্করণ, বর্তমানে স্বতন্ত্র গ্রন্থাকারে প্রচলিত সংস্করণ, রচনাবলী-সংস্করণ, এই তিনের পার্থক্য সংক্ষেপে ও সাধারণভাবে নির্দেশ করা গেল।

বর্তমান রবীন্দ্র-রচনাবলীর বিভিন্ন গ্রন্থে ভূমিকা ও সূচনাগুলি রবীন্দ্র-রচনাবলীর জন্য কবি-কর্তৃক নূতন লিখিত।[১]

বিশ্বভারতী-প্রচলিত রবীন্দ্র-রচনাবলীর প্রথম ও দ্বিতীয় খণ্ড বর্তমান গ্রন্থের অন্তর্ভুক্ত হইল।

## সন্ধ্যাসংগীত

'সন্ধ্যাসংগীত' ১২৮৮ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়। প্রথম সংস্করণে গ্রন্থকারের বিজ্ঞাপনে লিখিত আছে—

"আমার রচিত কবিতার মধ্যে যেগুলি সন্ধ্যাসংগীত নামে উক্ত হইতে পারে, সেইগুলিই এই পুস্তকে প্রকাশিত হইল। ইহার অধিকাংশ কবিতাই গত দুই বৎসরের মধ্যে রচিত হইয়াছে, কেবল 'বিষ ও সুধা' নামক দীর্ঘ কবিতাটি বাল্যকালের রচনা।"

পরবর্তীকালে 'বিষ ও সুধা' কবিতাটি ও প্রথম সংস্করণে প্রকাশিত 'কেন গান গাই' 'কেন গান শুনাই' কবিতা দুইটি বর্জিত এবং অন্য কবিতাগুলি অল্পবিস্তর খণ্ডিতভাবে গৃহীত হয়। রবীন্দ্র-রচনাবলী-পূর্ব শেষ সংস্করণের (ভাদ্র ১৩৩৪) 'ব্যথা বড়ো বাজিয়াছে প্রাণে' ('সন্ধ্যা') কবিতাটি "পুনরাবৃত্তি" বলিয়া বর্তমান রচনাবলীতে কবি বর্জন করিয়াছেন, অন্য অনেক কবিতারও কোনো কোনো অংশ বর্জিত হইয়াছে। সন্ধ্যাসংগীতের পাঠান্তর-সংবলিত সংস্করণে (১৯৬৯) এই বর্জিত কবিতাটি স্বতন্ত্র অধ্যায়ে সংকলিত।

সন্ধ্যাসংগীতের প্রথম সংস্করণে মূলগ্রন্থের ভূমিকারূপে ও গ্রন্থ "সমাপ্ত" হইবার পর 'উপহার'-শীর্ষক দুইটি কবিতা মুদ্রিত আছে। প্রথম 'উপহার' কবিতাটি মোহিতচন্দ্র সেন -সম্পাদিত কাব্যগ্রন্থ, প্রথম খণ্ডে (১৩১০), 'সন্ধ্যা' নামে মুদ্রিত হয় ; বর্তমান রচনাবলীতেও 'সন্ধ্যা' নামে মুদ্রিত, দ্বিতীয়টি 'উপহার' নামেই মুদ্রিত আছে ; দ্বিতীয়টিকেই এই গ্রন্থের উপহার বা উৎসর্গ বলিয়া গণ্য করা যাইতে পারে।

১৯১৫ সালে ইণ্ডিয়ান পাবলিশিং হাউস -কর্তৃক প্রকাশিত কাব্যগ্রন্থের ভূমিকায় রবীন্দ্রনাথ সন্ধ্যাসংগীত সম্বন্ধে লিখিয়াছেন—

"সন্ধ্যাসংগীতের পূর্ববর্তী আমার সমস্ত কবিতা আমার কাব্যগ্রন্থাবলী হইতে বাদ দিয়াছি। যদি সুযোগ পাইতাম তবে সন্ধ্যাসংগীতকেও বাদ দিতাম। কিন্তু সকল জিনিসেরই একটা আরম্ভ তো আছেই। সে আরম্ভ কাঁচা এবং দুর্বল, কিন্তু সম্পূর্ণতার খাতিরে তাহাকেও স্থান দিতে হয়।

"সন্ধ্যাসংগীত হইতেই আমার কাব্যস্রোত ক্ষীণভাবে শুরু হইয়াছে। এইখান হইতেই আমার লেখা নিজের পথ ধরিয়াছে। পথ যে তৈরি ছিল তাহা নহে— গতিবেগে আপনি পথ তৈরি হইয়া উঠিয়াছে। তখন শক্তি অল্প, বাধা বিস্তর, নিজের কাব্যরূপকে তখনো স্পষ্ট করিয়া দেখিতে পাই নাই, ভালোমন্দ বিচার করিবার কোনো আদর্শ মনের মধ্যে ছিল না। তাহা ছাড়া, প্রথম

১ রবীন্দ্র-রচনাবলী প্রকাশকালে রবীন্দ্রনাথ বিভিন্ন গ্রন্থের যে 'সূচনা' বা প্রবেশক লেখেন তাহা একত্র পাওয়া যাইবে 'কবির ভণিতা' (বৈশাখ ১৩৭৫) গ্রন্থে।

পুলিনবিহারী সেন -সংকলিত প্রথম খণ্ড 'রবীন্দ্রগ্রন্থপঞ্জী'তে (১৩৮০) 'কবিকাহিনী' হইতে 'রাজা ও রানী' অবধি রবীন্দ্রনাথের সকল গ্রন্থ সম্পর্কেই জ্ঞাতব্য বহু তথ্য একত্র সমাহৃত হইয়াছে।

রচনার সকলের চেয়ে মস্ত দোষ এই যে তাহার মধ্যে সত্যের অভাব থাকে। কেননা সত্যকে মানুষ ক্রমে ক্রমে পায়— অথচ সত্যকে পাইবার পূর্বেই তাহার কর্ম আরম্ভ হইয়া থাকে ; সেই কর্মের মধ্যে আবর্জনার ভাগই বেশি থাকে।

"মানুষের জীবন তাহার প্রতিদিনের আবর্জনা প্রতিদিন মোচন করিয়া তাহা মার্জনা করিয়া চলে। যুবা আপনার শৈশবের হামাগুড়িকে জমাইয়া রাখে না। দুর্ভাগ্যক্রমে সাহিত্যভাণ্ডারে আবর্জনাগুলাকে একেবারে দূর করিয়া দেওয়া যায় না। যাহা একবার প্রকাশ হইয়াছে তাহাকে বিদায় করা কঠিন।

"অতএব সন্ধ্যাসংগীতকে দিয়া কাব্যগ্রন্থাবলী আরম্ভ করা গেল। ইহার কবিতাগুলির মধ্যে কবির লজ্জার কারণ যথেষ্ট আছে। কিন্তু যদি তাহার পরবর্তী রচনায় কোনো গৌরবের বিষয় থাকে তবে এই প্রথম প্রয়াসের নিকট সেজন্য ঋণ স্বীকার করিতেই হইবে।"

## প্রভাতসংগীত

'প্রভাতসংগীত' ১২৯০ সালের বৈশাখে গ্রন্থাকারে প্রকাশিত হয়। প্রথম সংস্করণে গ্রন্থকারের বিজ্ঞাপনে লিখিত আছে—

"প্রভাতসংগীত প্রকাশিত হইল। 'অভিমানিনী নির্ঝরিণী'-নামক কবিতাটি আমার লিখিত নহে। 'নির্ঝরের স্বপ্নভঙ্গ' রচিত হইলে পর আমার কোনো শ্রদ্ধেয় বন্ধু তাহারই প্রসঙ্গক্রমে 'অভিমানিনী নির্ঝরিণী' রচনা করেন। উভয় কবিতাই ভারতীতে একত্রে প্রকাশিত হইয়াছিল। অতএব উভয়ের মধ্যে যে একটি আজন্মবন্ধন স্থাপিত হইয়াছে, তাহা বিচ্ছিন্ন না করিয়া দুটিকেই একত্র রক্ষা করিলাম।

" 'শরতে প্রকৃতি', 'শীত' ও গুটিকতক অনুবাদ ব্যতীত প্রভাতসংগীতের আর সমুদয় কবিতাগুলিই সম্প্রতি লিখিত হইয়াছে।"

'অভিমানিনী নির্ঝরিণী' কবিতাটি অক্ষয়চন্দ্র চৌধুরীর রচনা। জীবনস্মৃতিতে রবীন্দ্রনাথ তাঁহার "বাল্যকালে কাব্যালোচনার মস্ত একজন অনুকূল সুহৃদ" অক্ষয়চন্দ্র চৌধুরীর উদ্দেশে শ্রদ্ধা নিবেদন করিয়াছেন।

'অভিমানিনী নির্ঝরিণী', শ্রীমতী ইন্দিরা দেবীর উদ্দেশে লিখিত 'স্নেহ-উপহার' 'শরতে প্রকৃতি' ও 'শীত', প্রথম-সংস্করণে-প্রকাশিত এই কয়টি কবিতা ১৮১৩ শকে প্রকাশিত দ্বিতীয় সংস্করণে বর্জিত হয় এবং 'শীত' কবিতাটি মোহিতচন্দ্র সেন-সম্পাদিত কাব্যগ্রন্থের (১৩১০) সপ্তম ভাগে 'শিশু' গ্রন্থে খণ্ডিত ভাবে সংকলিত। প্রথম সংস্করণের অন্য কবিতাগুলি প্রভাতসংগীতের শেষ সংস্করণে (অগ্রহায়ণ ১৩৪৫) মুদ্রিত আছে। ঐ সংস্করণ হইতে 'কবি', 'তারা ও আঁখি', 'বিসর্জন', 'সূর্য ও ফুল' (সব-কটি ভিক্টোর হ্যুগোর কবিতা হইতে অনূদিত) ও 'সম্মিলন' (শেলির অনুবাদ) বর্তমান রচনাবলীতে বর্জিত হইলেও, হ্যুগোর শেষোক্ত কাব্যানুবাদ দুইটি প্রচলিত শিশু কাব্যে সংকলিত। প্রভাতসংগীত রবীন্দ্র-রচনাবলীতে সংকলনের প্রাক্‌কালে, কবি কোনো কোনো কবিতায় অল্পবিস্তর পরিবর্তন করিয়াছেন।

## ছবি ও গান

'ছবি ও গান' ১২৯০ সালের ফাল্গুনে গ্রন্থাকারে প্রকাশিত হয়। প্রথম সংস্করণে গ্রন্থকারের বিজ্ঞাপনে লিখিত আছে—

"এই গ্রন্থে প্রকাশিত ছোটো ছোটো কবিতাগুলি গত বৎসরে লিখিত হয়— কেবল শেষ তিনটি কবিতা পূর্বেকার লেখা, এই নিমিত্ত তাহারা কিছু স্বতন্ত্র হইয়া পড়িয়াছে।

"ছন্দের সম্বন্ধে কিছু বলা আবশ্যক। এই পুস্তকের কোনো কোনো গানে ছন্দ নাই বলিয়া মনে হইতে পারে, কিন্তু বাস্তবিক তাহা নহে। যে-সকল পাঠকের কান আছে, তাঁহারা ছন্দ খুঁজিয়া লইবেন, দেখিতে পাইবেন বাঁধাবাঁধি ছন্দ অপেক্ষা তাহা শুনিতে মধুর ; হসন্ত বর্ণকে অকারান্ত করিয়া পড়িলে কোনো কোনো স্থলে ছন্দের ব্যাঘাত হইবে।"

প্রমথ চৌধুরীকে লিখিত একটি পত্রে (১৮৯০) রবীন্দ্রনাথ ছবি ও গান সম্বন্ধে লিখিতেছেন—

"আমার ছবি ও গান আমি যে কী মাতাল হয়ে লিখেছিলুম··· আমি তখন দিনরাত পাগল হয়ে ছিলুম। আমার সমস্ত বাহ্যলক্ষণে এমন-সকল মনোবিকার প্রকাশ পেত যে, তখন যদি তোমরা আমাকে প্রথম দেখতে তো মনে করতে এ ব্যক্তি কবিত্বের খেপামি দেখিয়ে বেড়াচ্ছে। আমার সমস্ত শরীরে মনে নবযৌবন যেন একেবারে হঠাৎ বন্যার মতো এসে পড়েছিল। আমি জানতুম না আমি কোথায় যাচ্ছি, আমাকে কোথায় নিয়ে যাচ্ছে। একটা বাতাসের হিল্লোলে একরাত্রির মধ্যে কতকগুলো ফুল মায়ামন্ত্রবলে ফুটে উঠেছিল, তার মধ্যে ফলের লক্ষণ কিছু ছিল না। কেবলই একটা সৌন্দর্যের পুলক, তার মধ্যে পরিণাম কিছুই ছিল না। তোমাদেরও বোধ হয় এরকম অবস্থা হয়—

উড়িতেছে কেশ, উড়িতেছে বেশ,
উদাস পরান কোথা নিরুদ্দেশ,
হাতে লয়ে বাঁশি মুখে লয়ে হাসি
ভ্রমিতেছি আনমনে।
চারি দিকে মোর বসন্ত হসিত,
যৌবনমুকুল প্রাণে বিকশিত,
সৌরভ তাহার বাহিরে আসিয়া
রটিতেছে বনে বনে।

"সত্যি কথা বলতে কি, সেই নবযৌবনের নেশা এখনো আমার হৃদয়ের মধ্যে লেগে রয়েছে। ছবি ও গান পড়তে পড়তে আমার মন যেমন চঞ্চল হয়ে ওঠে, এমন আমার কোনো পুরোনো লেখায় হয় না।"

ছবি ও গানের প্রথম সংস্করণের প্রথম ও শেষ কবিতা দুইটি ('আজু সখি মুহু মুহু' ও 'মরণ রে তুঁহুঁ মম শ্যামসমান') পরে ভানুসিংহ ঠাকুরের পদাবলীর অন্তর্গত হয়। প্রথম সংস্করণের অন্য কবিতাগুলি ছবি ও গানের শেষ স্বতন্ত্র সংস্করণে (১৩৩৫) মুদ্রিত আছে। এই শেষোক্ত সংস্করণ হইতে 'ধীরে ধীরে প্রভাত হল' ("বিরহ") কবিতাটি বর্তমান রচনাবলীতে কবির নির্দেশে বর্জিত ও অন্যগুলি গৃহীত হইয়াছে।

ছবি ও গানের 'রাহুর প্রেম' কবিতাটি সঞ্চয়িতার বহুলাংশে পরিবর্তিত হইয়াছে।

## ভানুসিংহ ঠাকুরের পদাবলী

'ভানুসিংহ ঠাকুরের পদাবলী' ১২৯১ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়। প্রথম সংস্করণের আখ্যাপত্রে রবীন্দ্রনাথ নিজেকে প্রকাশকরূপে বিজ্ঞাপিত করিয়াছিলেন। প্রকাশকের বিজ্ঞাপনে লিখিত হইয়াছে—

"ভানুসিংহের পদাবলী শৈশব সঙ্গীতের আনুষঙ্গিক স্বরূপে প্রকাশিত হইল। ইহার অধিকাংশই পুরাতন কালের খাতা হইতে সন্ধান করিয়া বাহির করিয়াছি। প্রকাশক"

ভানুসিংহ ঠাকুরের পদাবলীতে প্রকাশিত দুইটি কবিতা 'আজু সখি মুহু মুহু' ও 'মরণ রে তুঁহু মম শ্যামসমান' পূর্বে 'ছবি ও গান' এর প্রথম সংস্করণে সন্নিবিষ্ট হইয়াছিল, পরে 'ছবি ও গান'

দ্বিতীয় সংস্করণ হইতে (১৩০১) বর্জিত হয়। 'কো তুঁহু বোলবি মোয়' কবিতাটি প্রথমে 'কড়ি ও কোমল'-এর প্রথম সংস্করণে সংকলিত হইয়াছিল, পরে 'কড়ি ও কোমল' হইতে বর্জিত ও পদাবলীতে সংকলিত হয় (সত্যপ্রসাদ গঙ্গোপাধ্যায় -সম্পাদিত কাব্যগ্রন্থাবলী, ১৩০৩)।

ভানুসিংহ ঠাকুরের পদাবলীর প্রথম সংস্করণে ১৫-সংখ্যক কবিতা 'সখি রে পিরীত বুঝবে কে' ও ১৬-সংখ্যক কবিতা 'হম সখি দারিদ নারী' পরবর্তী কালে বর্জিত হয়। এই দুইটি ব্যতীত প্রথম সংস্করণের অন্যান্য কবিতা ও 'কো তুঁহু' কবিতা বিশ্বভারতী সংস্করণে (ফাল্গুন ১৩৩৫) মুদ্রিত আছে, তবে অনেকগুলি অল্পবিস্তর পরিবর্তিত বা খণ্ডিত হইয়াছে। রচনাবলীতে উক্ত সংস্করণ অনুসৃত হইয়াছে।

জীবনস্মৃতিতে 'ভানুসিংহের কবিতা'-শীর্ষক প্রবন্ধে কবি 'ভানুসিংহ ঠাকুরের পদাবলী' সম্বন্ধে আলোচনা করিয়াছেন। এই গ্রন্থের মাত্র দুইটি কবিতা ('মরণ রে তুঁহু মম শ্যামসমান' ও 'কো তুঁহু বোলবি মোয়') স্বীকারযোগ্য— সঞ্চয়িতার ভূমিকায় রবীন্দ্রনাথ এইরূপ মন্তব্য করিয়াছেন।

'ভানুসিংহ ঠাকুরের পদাবলী', 'সন্ধ্যাসংগীত' কাব্যের পূর্বে রচিত হইলেও, গ্রন্থপ্রকাশকালের ক্রম-অনুযায়ী রচনাবলীতে ইহা পরে স্থান পাইয়াছে।

'ভানুসিংহ ঠাকুরের পদাবলী' গ্রন্থের প্রথম সংস্করণে কবিতাগুলির পাদটীকায় দুরূহ শব্দের অর্থনির্দেশ ও আরম্ভে সুরনির্দেশ করিয়া দেওয়া হইয়াছিল।

বিস্তারিত গ্রন্থপরিচয়ার্থে দ্রষ্টব্য, শ্রীশুভেন্দুশেখর মুখোপাধ্যায় -কর্তৃক সংকলিত ও সম্পাদিত পাঠান্তর-সংবলিত ভানুসিংহ ঠাকুরের পদাবলী : আশ্বিন ১৩৭৬।

## কড়ি ও কোমল

'কড়ি ও কোমল' আশুতোষ চৌধুরী মহাশয় -কর্তৃক সম্পাদিত হইয়া ১২৯৩ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়। আশুতোষ চৌধুরী এই কবিতাগুলি 'যথোচিত পর্যায়ে সাজাইয়া' প্রকাশ করিয়াছিলেন।—

"তাঁহারই 'পরে প্রকাশের ভার দেওয়া হইয়াছিল। 'মরিতে চাহি না আমি সুন্দর ভুবনে'— এই চতুর্দশপদী কবিতাটি তিনিই গ্রন্থের প্রথমেই [গ্রন্থারম্ভের পূর্বে প্রবেশকরূপে] বসাইয়া দিলেন। তাঁহার মতে এই কবিতাটির মধ্যেই সমস্ত গ্রন্থের মর্মকথাটি আছে।"

—জীবনস্মৃতি

জীবনস্মৃতিতে 'শ্রীযুক্ত আশুতোষ চৌধুরী' ও 'কড়ি ও কোমল' অধ্যায় দুইটিতে কবি 'কড়ি ও কোমল' সম্বন্ধে বিস্তারিত আলোচনা করিয়াছেন। সঞ্চয়িতার ভূমিকায় 'কড়ি ও কোমল' সম্বন্ধে তিনি মন্তব্য করিয়াছেন—

"কড়ি ও কোমলে অনেক ত্যাজ্য জিনিস আছে, কিন্তু সেই পর্বে আমার কাব্যভূসংস্থানে ডাঙা জেগে উঠতে আরম্ভ করেছে।" —সঞ্চয়িতা, পৌষ ১৩৩৮

'কড়ি ও কোমল'এর বর্তমান ভূমিকাটি রচনাবলী সংস্করণের জন্য নূতন লিখিত।

'কড়ি ও কোমল'এর প্রথম সংস্করণে মুদ্রিত নিম্নোক্ত কবিতাগুলি পরবর্তীকালে এই গ্রন্থ হইতে বর্জিত হইয়াছে। তন্মধ্যে প্রথম চারিটি কবিতা শ্রীমতী ইন্দিরা দেবীকে পত্ররূপে লিখিত হইয়াছিল।—

পত্র : মাগো আমার লক্ষ্মী
পত্র : বসে বসে লিখলেম চিঠি
জন্মতিথির উপহার : একটি কাঠের বাক্স : স্নেহ উপহার এনেছি রে
চিঠি : চিঠি লিখব কথা ছিল

শরতের শুকতারা : একাদশী রজনী পোহায় ধীরে ধীরে
কো তুঁহু : কো তুঁহু বোলবি মোয়
পত্র : দামু বোস আর চামু বোসে কাগজ বেনিয়েছে

উল্লিখিত কবিতাগুলির মধ্যে 'কো তুঁহু' পরে 'ভানুসিংহ ঠাকুরের পদাবলী'তে সংকলিত হইয়াছে, এ কথা পূর্বেই উল্লেখ করা হইয়াছে। 'পত্র' (মা গো আমার লক্ষ্মী ইত্যাদি), 'জন্মতিথির উপহার', 'চিঠি' ও 'শরতের শুকতারা' 'শিশু' গ্রন্থে পরিবর্তিত আকারে 'বিচ্ছেদ', 'উপহার', 'পরিচয়' ও 'অস্তসখী' নামে সংকলিত। পূর্বোল্লিখিত কয়েকটি কবিতা ব্যতীত, প্রথম সংস্করণের অন্য কবিতাগুলি বর্তমানে প্রচলিত স্বতন্ত্র সংস্করণের অন্তর্গত আছে।

বর্তমান স্বতন্ত্র সংস্করণের কয়েকটি কবিতা রচনাবলী-সংস্করণ 'কড়ি ও কোমল' হইতে পরিত্যক্ত হইয়াছে ; তাহার বিবরণ—

'বিদেশী ফুলের গুচ্ছ' শীর্ষক কবিতাগুলি (এবং ইহার পূর্ব ও পরবর্তী কালে রচিত অনুবাদ-কবিতাগুলি) রচনাবলীতে স্বতন্ত্র অনুবাদ-বিভাগে সংকলিত হইবে।

নিম্নলিখিত কবিতাগুলি পরবর্তীকালে 'শিশু' গ্রন্থে মুদ্রিত হইয়াছিল, বর্তমানেও মুদ্রিত আছে। রচনাবলীতে সেগুলি 'কড়ি ও কোমল' হইতে বর্জিত ; রচনাবলীর পরবর্তী পঞ্চম খণ্ডে (প্রচলিত বিশ্বভারতী সংস্করণের নবম খণ্ডে) 'শিশু'রই অঙ্গীভূত।

বিষ্টি পড়ে টাপুর টুপুর : দিনের আলো নিবে এল
সাত ভাই চম্পা : সাতটি চাঁপা সাতটি গাছে
পুরানো বট : লুটিয়ে পড়ে জটিল জটা
হাসিরাশি : নাম রেখেছি বাবলারানী
মা লক্ষ্মী : কার পানে মা, চেয়ে আছ
আকুল আহ্বান : অভিমান করে কোথায় গেলি
মায়ের আশা : ফুলের দিনে সে যে চলে গেল
পাখির পালক : খেলাধুলো সব রহিল পড়িয়া
আশীর্বাদ : ইহাদের করো আশীর্বাদ

এই প্রসঙ্গে বলা আবশ্যক যে, উল্লিখিত কবিতাগুলি ব্যতীত 'কড়ি ও কোমল'এর আরো কতকগুলি কবিতা 'শিশু'তে সংকলিত। রচনাবলীতে যেগুলি 'কড়ি ও কোমল'এরই অন্তর্ভুক্ত রাখা হইল, রচনাবলী-সংস্করণ 'শিশু' হইতে সেগুলি পরিত্যক্ত।

'বিদায় করেছ যারে নয়নজলে' এই গানটি 'মায়ার খেলা'তে মুদ্রিত হইয়াছে বলিয়া রচনাবলীতে 'কড়ি ও কোমল' হইতে পরিত্যক্ত হইল।

'কড়ি ও কোমল'এর অন্তর্গত কবিতাগুলির সাময়িক পত্রে প্রকাশের সূচী ও পূর্ণতর তথ্যাদির জন্য দ্রষ্টব্য, স্বতন্ত্র গ্রন্থের ষষ্ঠ সংস্করণ (১৩৭৬), অপিচ পুলিনবিহারী সেন -প্রণীত রবীন্দ্রগ্রন্থপঞ্জী,. প্রথম খণ্ড (১৩৮০)।

## মানসী

'মানসী' ১২৯৭ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়।

রবীন্দ্রনাথের মতে মানসী তাঁহার সর্বপ্রথম কাব্যপদবাচ্য রচনা। সঞ্চয়িতার ভূমিকায় (পৌষ ১৩৩৮) তিনি লেখেন : "মানসী থেকে আরম্ভ করে বাকি বইগুলির কবিতায় ভালো মন্দ মাঝারির ভেদ আছে, কিন্তু আমার আদর্শ অনুসারে ওরা প্রবেশিকা অতিক্রম করে কবিতার শ্রেণীতে উত্তীর্ণ হয়েছে।"

মানসীর 'গুরুগোবিন্দ' ও 'নিষ্ফল উপহার' কবিতা দুইটি 'কথা ও কাহিনী' কাব্যেও সংকলিত হয় ; রচনাবলীতে ঐ দুইটি কবিতা মানসী হইতে পরিত্যক্ত হইল, 'কথা ও কাহিনী'র অন্তর্ভুক্ত হইয়া বর্তমান সুলভ রবীন্দ্র-রচনাবলী চতুর্থ খণ্ডে প্রকাশিতব্য (প্রচলিত বিশ্বভারতী রচনাবলী সপ্তম খণ্ডে মুদ্রিত)।

'শেষ উপহার' কবিতাটি সম্বন্ধে প্রথম-প্রকাশ-কালীন গ্রন্থকারের 'ভূমিকা'য় (১২৯৭) লিখিত আছে : "শেষ উপহার -নামক কবিতাটি আমার কোনো বন্ধুর রচিত এক ইংরাজি কবিতা অবলম্বন করিয়া রচনা করিয়াছি। মূল কবিতাটি এখানে উদ্‌ধৃত করিবার ইচ্ছা ছিল— কিন্তু আমার বন্ধু সম্প্রতি সুদুর প্রবাসে থাকা -প্রযুক্ত তাহা পারিলাম না।"

লোকেন্দ্রনাথ পালিত মহাশয়ের একটি ইংরেজি কবিতা পড়িয়া শেষ উপহার কবিতার ভাব কবির মনে উদিত হইয়াছিল, রবীন্দ্রনাথ এইরূপ বলিয়াছেন। অদ্যাবধি মূল ইংরাজি কবিতার সন্ধান পাওয়া যায় নাই।

'তবু' কবিতাটিকে কবি কিছু পরিবর্তন করিয়া গীতরূপ দিয়াছেন।

'পত্র' (পৃ ২৫৮-৬০) ও 'শ্রাবণের পত্র' (পৃ ২৬৩-৬৪) কবিতা দুইটি শ্রীশচন্দ্র মজুমদার মহাশয়কে লিখিত। কাব্য-ধৃত পাঠের অতিরিক্ত কতকগুলি ছত্র দেখা যাইবে 'ভারতী ও বালক' পত্রিকায় (শ্রাবণ ১২৯৪) তথা ছিন্নপত্র গ্রন্থে।

'ধর্মপ্রচার' কবিতাটি সমসাময়িক ঘটনা অবলম্বনে লিখিত হইয়াছিল। "২৮ জ্যৈষ্ঠ সঞ্জীবনীতে 'এই কি পুরুষার্থ' প্রবন্ধ পাঠ করিয়া"— এইরূপ মন্তব্য কবিতাটির পাণ্ডুলিপিতে লিখিত আছে।

মানসী কাব্য ও মানসী -ধৃত 'মেঘদূত' কবিতা সম্পর্কে রবীন্দ্রনাথ প্রমথ চৌধুরী মহাশয়কে যাহা লেখেন (২৪ মে ১৮৯০/২৯ জানুয়ারি ১৮৯৮), চিঠিপত্র গ্রন্থের পঞ্চম ভাগে সংকলিত আর মানসী কাব্যের প্রচল সংস্করণে পরিশিষ্টে দেখা যাইবে।

মানসীর যে কবিতাগুলি 'ভারতী ও বালক' পত্রিকায় প্রকাশিত, তাহার তালিকা নিম্নে দেওয়া গেল—

| কবিতা | প্রথম প্রকাশ | পত্রিকায় নামান্তর |
|---|---|---|
| ভুলে | আষাঢ় ১২৯৪ পৃ ১৬৪ | এসেছি ভুলে |
| বিরহানন্দ | জ্যৈষ্ঠ ১২৯৪ পৃ ৮৩ | বিফল মিলন[১] |
| ক্ষণিক মিলন | জ্যৈষ্ঠ ১২৯৪ পৃ ৮৩ | বিফল মিলন[২] |
| শূন্য হৃদয়ের আকাঙ্ক্ষা | শ্রাবণ ১২৯৪ পৃ ২০৩ | নূতন প্রেম[৩] |
| পত্র | বৈশাখ ১২৯৪ পৃ ৫৬ | |
| সিন্ধুতরঙ্গ | শ্রাবণ ১২৯৪ পৃ ২৩০ | মগ্ন তরী[৪] |
| শ্রাবণের পত্র | আশ্বিন ১২৯৪ পৃ ৩৫২ | শ্রাবণে পত্র[৫] |
| জীবনমধ্যাহ্ন | বৈশাখ ১২৯৬ পৃ ৫৩ | |

১ 'বিরহানন্দ' কবিতায় 'বিফল মিলন' রচনাটির প্রথম ও দ্বিতীয় স্তবক বর্জন করিয়া অবশিষ্ট অংশ কিছু কিছু পরিবর্তনসহ গৃহীত হইয়াছে।

২ 'বিফল মিলন'এর দ্বিতীয় স্তবকটির সহিত 'ক্ষণিক মিলন' কবিতার তৃতীয় স্তবকের যথেষ্ট মিল আছে।

৩ 'মানসী'তে সংকলন-কালে 'নূতন প্রেম'এর তৃতীয় পঞ্চম ও সপ্তম স্তবক বর্জন ও অল্পস্বল্প পাঠ-পরিবর্তন করা হইয়াছে।

৪ 'মানসী'র পাঠ পত্রিকায় প্রকাশিত পাঠ হইতে বহুশঃ ভিন্ন।

৫ ছিন্নপত্র গ্রন্থের অষ্টম পত্রে এই কবিতাটি আছে ; মানসী কাব্যে কবিতাটির ৮টি ছত্র বর্জিত।

## প্রকৃতির প্রতিশোধ

'প্রকৃতির প্রতিশোধ' ১২৯১ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়।

প্রকৃতির প্রতিশোধের ভাদ্র ১৩৩৫ সালে প্রকাশিত স্বতন্ত্র সংস্করণে প্রথম সংস্করণের চতুর্দশ দৃশ্যটি নাই। ইহা ছাড়াও অনেক অংশ পরিবর্জিত ও পরিমার্জিত। রবীন্দ্র-রচনাবলী -ধৃত প্রকৃতির প্রতিশোধ এই ভাদ্র ১৩৩৫ সংস্করণের আধারে প্রস্তুত হইয়াছে।

প্রকৃতির প্রতিশোধের সমসাময়িক 'আলোচনা' (দ্র· রবীন্দ্র-রচনাবলী, অচলিত সংগ্রহ) গ্রন্থে কবি প্রকৃতির প্রতিশোধের অন্তর্নিহিত ভাবটির ব্যাখ্যা করিয়াছেন। (আলোচনা গ্রন্থ এখন অপ্রচলিত।) জীবনস্মৃতিতে এ-সম্বন্ধে কবি লিখিয়াছেন—

"আলোচনা নাম দিয়া যে ছোটো ছোটো গদ্য প্রবন্ধ বাহির করিয়াছিলাম তাহার গোড়ার দিকেই প্রকৃতির প্রতিশোধের ভিতরকার ভাবটির একটি তত্ত্বব্যাখ্যা লিখিতে চেষ্টা করিয়াছিলাম। সীমা যে সীমাবদ্ধ নহে, তাহা যে অতলস্পর্শ গভীরতাকে এক কণার মধ্যে সংহত করিয়া দেখাইতেছে, ইহা লইয়া আলোচনা করা হইয়াছে। তত্ত্বহিসাবে সে ব্যাখ্যার কোনো মূল্য আছে কিনা এবং কাব্যহিসাবে প্রকৃতির প্রতিশোধের স্থান কী তাহা জানি না, কিন্তু আজ স্পষ্ট দেখা যাইতেছে, এই একটিমাত্র আইডিয়া অলক্ষ্যভাবে নানা বেশে আজ পর্যন্ত আমার সমস্ত রচনাকে অধিকার করিয়া আসিয়াছে।"

'বঙ্গভাষার লেখক' (১৯১১) গ্রন্থে 'প্রকৃতির প্রতিশোধ' সম্বন্ধে রবীন্দ্রনাথ লিখিয়াছেন—

"আমি বালকবয়সে প্রকৃতির প্রতিশোধ লিখিয়াছিলাম··· তাহাতে এই কথা ছিল যে, এই বিশ্বকে গ্রহণ করিয়া, এই সংসারকে বিশ্বাস করিয়া, এই প্রত্যক্ষকে শ্রদ্ধা করিয়া, আমরা যথার্থভাবে অনন্তকে উপলব্ধি করিতে পারি। যে জাহাজে অনন্তকোটি লোক যাত্রা করিয়া বাহির হইয়াছে তাহা হইতে লাফ দিয়া পড়িয়া সাঁতারের জোরে সমুদ্র পার হইবার চেষ্টা সফল হইবার নহে।"

'প্রকৃতির প্রতিশোধ'এর পাঠপঞ্জীকৃত নূতন সংস্করণ (বৈশাখ ১৩৮৪) ও পুলিনবিহারী সেন -প্রণীত রবীন্দ্রগ্রন্থপঞ্জী, প্রথম খণ্ড (১৩৮০) গ্রন্থে প্রাসঙ্গিক অন্যান্য তথ্য সংকলিত।

## বাল্মীকিপ্রতিভা

'বাল্মীকিপ্রতিভা' ১২৮৭ সালের ফাল্গুনে পুস্তকাকারে প্রকাশিত হয়। "দ্বিতীয় সংস্করণ" (ফাল্গুন ১২৯২) গ্রন্থের দ্বিতীয় পৃষ্ঠার পাদটীকায় লিখিত আছে—

"অনেকগুলি গান পরিবর্তিত আকারে অথবা বিশুদ্ধ আকারে কালমৃগয়া গীতিনাট্য হইতে গৃহীত।"

কালমৃগয়ার অনেকটা অংশ বাল্মীকিপ্রতিভায় গৃহীত হইয়াছে বলিয়া কালমৃগয়া পরে আর ছাপানো হয় নাই, এ কথা জীবনস্মৃতিতে উল্লিখিত আছে। কালমৃগয়া হইতে নিম্নোক্ত গানগুলি বাল্মীকিপ্রতিভার দ্বিতীয় সংস্করণে ঈষৎ পরিবর্তিত অথবা যথাযথ আকারে গৃহীত হয়—

আঃ, বেঁচেছি এখন
এনেছি মোরা, এনেছি মোরা
রিম্ ঝিম্ ঘন ঘন রে বরষে
এই বেলা সবে মিলে চলো হো
গহনে গহনে যা রে তোরা
চল্ চল্ ভাই, ত্বরা করে মোরা আগে যাই
কে এল আজি এ ঘোর নিশীথে

প্রাণ নিয়ে তো সটকেছি রে
সর্দারমশায়, দেরি না সয়

দ্বিতীয় সংস্করণে প্রথম সংস্করণের "নিশুম্ভমর্দিনী অম্বে" গানটি বর্জিত হয় ও নিম্নোক্ত গানগুলি নূতন সন্নিবিষ্ট হয়—

সহে না, সহে না, কাঁদে পরান
ওই মেঘ করে বুঝি গগনে
মরি, ও কাহার বাছা
ছাড়ব না ভাই, ছাড়ব না
এত রঙ্গ শিখেছ কোথায়
রাঙাপদপদ্মযুগে
কী দোষে বাঁধিলে আমায়
রাজা মহারাজা কে জানে
আছে তোমার বিদ্যেসাধ্যি জানা
আঃ কাজ কী গোলমালে
অহো, আস্পর্ধা এ কী তোদের
আয় মা, আমার সাথে
কোথায় জুড়াতে আছে ঠাঁই
কেন রাজা, ডাকিস কেন
বলব কী আর বলব খুড়ো
রাখ্ রাখ্ ফেল ধনু
দেখ্ দেখ্ দুটো পাখি
নমি নমি ভারতী
শ্যামা, এবার ছেড়ে চলেছি মা
বাণী বীণাপাণি করুণাময়ী

বাল্মীকিপ্রতিভার প্রথম এবং দ্বিতীয় সংস্করণে, গ্রন্থশেষে সরস্বতীর আশিসবচনের পূর্বে বাল্মীকির একটি সরস্বতী-বন্দনা ছিল ('হৃদয়ে রাখ গো দেবী')। 'গান' গ্রন্থের প্রথম প্রকাশকালে (সেপ্টেম্বর ১৯০৮) উহা বাল্মীকিপ্রতিভা হইতে বর্জিত হয় ; বর্তমান গ্রন্থেও নাই। সামান্য আরো দু-একটি পরিবর্তন ব্যতীত, বর্তমান মুদ্রণ দ্বিতীয় সংস্করণের অনুবৃত্তি বলা যায়।

বাল্মীকিপ্রতিভার দ্বিতীয় (১২৯২) সংস্করণকে, প্রথম সংস্করণ বাল্মীকিপ্রতিভা ও কালমৃগয়ার যোগে পুনর্লিখিত গ্রন্থ বলিয়া গ্রহণ করা অসংগত নহে। এইজন্য বর্তমান রচনাবলীর গ্রন্থানুক্রমে ইহাকে প্রকৃতির প্রতিশোধের পরে বসানো হইয়াছে।

## মায়ার খেলা

মায়ার খেলা ১২৯৫ সালের অগ্রহায়ণে গ্রন্থাকারে প্রকাশিত হয়। প্রথম সংস্করণের বিজ্ঞাপন ও তাহার সহিত মুদ্রিত নাট্যের সংক্ষিপ্ত আখ্যায়িকা, পাঠকসাধারণের সুবিধার জন্য বর্তমান রচনাবলীতে পুনর্মুদ্রিত হইল। এগুলি প্রচলিত সংস্করণে ছিল না।

প্রথম সংস্করণের বিজ্ঞাপনে গ্রন্থকার লিখিয়াছেন, 'আমার পূর্বরচিত একটি অকিঞ্চিৎকর গদ্য-নাটিকার সহিত এই গ্রন্থের কিঞ্চিৎ সাদৃশ্য আছে।' এই গদ্য-নাটিকা 'নলিনী' (১২৯১)।

মায়ার খেলার প্রথম ও প্রচল সংস্করণে (গীতবিতান ৩ বা স্বরবিতান ৪৮ -ধৃত) প্রভেদ সামান্য। বর্তমান রচনাবলীতে 'মায়ার খেলা' গীতবিতান (১৩৩৮) অনুযায়ী মুদ্রিত।

# রাজা ও রানী

'রাজা ও রানী' ১২৯৬ সালের শ্রাবণে গ্রন্থাকারে প্রকাশিত হয়। প্রথম সংস্করণ ও অধুনাপ্রচলিত (বিশ্বভারতী পুনর্মুদ্রণ, ১৩৩৪) সংস্করণের মধ্যে কতকগুলি প্রভেদ সাধারণ ভাবে নির্দেশ করা গেল। স্থানে স্থানে সামান্য পরিবর্তন ব্যতীত, প্রচলিত সংস্করণই রচনাবলীতে অনুসৃত হইয়াছে।

প্রথম সংস্করণের প্রথম অঙ্কে পঞ্চম দৃশ্যে "নারায়ণী॥ মিছে না। ঢেঁকির স্বর্গেও সুখ নেই।"— এই ছত্রের পর অতিথির প্রবেশ ও অতিথি (রামচরণ), নারায়ণী ও দেবদত্তের কথোপকথন ছিল। ইহা বর্তমানে নাই।

বর্তমানে দ্বিতীয় অঙ্কের তৃতীয় দৃশ্যের শেষে যে ত্রিবেদীর প্রবেশ ও উক্তি আছে, প্রথম সংস্করণে তাহা সম্পূর্ণ স্বতন্ত্র দৃশ্য (দ্বিতীয় অঙ্কের চতুর্থ দৃশ্য) ছিল।

প্রথম সংস্করণের চতুর্থ অঙ্কের দ্বিতীয় দৃশ্য ছিল, জালন্ধর রণক্ষেত্রে বিক্রমদেবের শিবিরদ্বারে সুমিত্রা ও সেনাপতির কথোপকথন। শিবিরপ্রবেশার্থিনী সুমিত্রাকে সেনাপতি বাধা দিতেছেন, ইহাই এই দৃশ্যে বর্ণিত ছিল। এই দৃশ্য বর্তমান সংস্করণে নাই।

প্রথম সংস্করণের পঞ্চম অঙ্কের সপ্তম দৃশ্য ছিল কাশ্মীর প্রাসাদে রেবতী, যুধাজিৎ, প্রহরী ও চন্দ্রসেনের কথোপকথন। কুমারকে বন্দী করিবার উদ্যমে রেবতী যুধাজিৎকে উত্তেজিত করিতেছেন, ইহাই এই দৃশ্যের প্রধান বিষয় ছিল। এই দৃশ্য বর্তমান সংস্করণে নাই।

প্রথম সংস্করণের পঞ্চম অঙ্কের দশম দৃশ্য ছিল কাশ্মীরে বৃদ্ধ করমচাঁদ, হনুমন্ত ও অন্যান্যের কথোপকথন। কুমার কাশ্মীরে ফিরিয়া আসিবেন, বিক্রমজিৎ স্বয়ং তাঁহাকে রাজটিকা পরাইবেন, এইরূপ সংবাদ শুনিয়া স্ত্রীপুরুষ-সাধারণের আনন্দপ্রকাশ ও উৎসবের আয়োজন এই দৃশ্যে বর্ণিত আছে। এই দৃশ্য বর্তমান সংস্করণে নাই।

ইহা ছাড়া অন্যান্য দৃশ্যেও মাঝে মাঝে অংশবিশেষ পরিবর্জিত ও পরিবর্তিত।

রাজা ও রানীর কাহিনী লইয়া কবি উত্তরকালে গদ্যনাট্য 'তপতী' (১৩৩৬) রচনা করেন। তপতীর ভূমিকায় তিনি রাজা ও রানী সম্বন্ধে লিখিয়াছেন—

"রাজা ও রানী আমার অল্প বয়সের রচনা, সেই আমার প্রথম নাটক লেখার চেষ্টা।

"সুমিত্রা ও বিক্রমের সম্বন্ধের মধ্যে একটি বিরোধ আছে— সুমিত্রার মৃত্যুতে সেই বিরোধের সমাধা হয়। বিক্রমের যে প্রচণ্ড আসক্তি পূর্ণভাবে সুমিত্রাকে গ্রহণ করবার অন্তরায় ছিল, সুমিত্রার মৃত্যুতে সেই আসক্তির অবসান হওয়াতে সেই শান্তির মধ্যেই সুমিত্রার সত্য-উপলব্ধি বিক্রমের পক্ষে সম্ভব হল, এইটেই রাজা ও রানীর মূলকথা।

"রচনার দোষে এই ভাবটি পরিস্ফুট হয় নি। কুমার ও ইলার প্রেমের বৃত্তান্ত অপ্রাসঙ্গিকতার দ্বারা নাটককে বাধা দিয়েছে এবং নাটকের শেষ অংশে কুমার যে অসংগত প্রাধান্য লাভ করেছে তাতে নাট্যের বিষয়টি হয়েছে ভারগ্রস্ত ও দ্বিধাবিভক্ত। এই নাটকের অন্তিমে কুমারের মৃত্যু-দ্বারা চমৎকার-উৎপাদনের চেষ্টা প্রকাশ পেয়েছে— এই মৃত্যু আখ্যানধারার অনিবার্য পরিণাম নয়।

"অনেক দিন ধরে রাজা ও রানীর ত্রুটি আমাকে পীড়া দিয়েছে। কিছুদিন পূর্বে শ্রীমান গগনেন্দ্রনাথ যখন এই নাটকটি অভিনয়ের উদ্‌যোগ করেন তখন এটাকে যথাসম্ভব সংক্ষিপ্ত ও পরিবর্তিত করে একে অভিনয়যোগ্য করবার চেষ্টা করেছিলুম। দেখলুম এমনতরো অসম্পূর্ণ সংস্কারের দ্বারা সংশোধন সম্ভব নয়। তখনই স্থির করেছিলুম এ নাটক আগাগোড়া নূতন করে না লিখলে এর সদ্গতি হতে পারে না। লিখে বইটার সম্বন্ধে আমার সাধ্যমত দায়িত্ব শোধ করেছি।"

তপতী-রচনার কিছুদিন পূর্বে রাজা ও রানী অভিনয়ের জন্য সংক্ষিপ্ত ও পরিবর্তিত করিবার

কথা কবি যে উল্লেখ করিয়াছেন, সেই অভিনয়-কালে (১৯২৯) এই সংস্করণের নাম ছিল 'ভৈরবের বলি'। ভৈরবের বলির অভিনয়পত্রীতে উহাকে 'রবীন্দ্রনাথের রাজা ও রানীর কবি-কৃত নূতন সংস্করণ' বলিয়া উল্লেখ করা হইয়াছে। এই সংক্ষেপণ ও পরিবর্তন পাণ্ডুলিপি-আকারে রক্ষিত আছে। সম্প্রতি রাজা ও রানীর পাঠান্তর-সংবলিত সংস্করণে ভৈরবের বলি প্রসঙ্গে বিস্তারিত তথ্য সন্নিবিষ্ট হইয়াছে। রাজা ও রানী নাটক সম্পর্কে প্রাসঙ্গিক অন্যান্য তথ্যের জন্য দ্রষ্টব্য, পাঠান্তর-সংবলিত সংস্করণ রাজা ও রানী (১৩৯৩) এবং পুলিনবিহারী সেন -প্রণীত রবীন্দ্রগ্রন্থপঞ্জী, প্রথম খণ্ড (১৩৮০)।

## বিসর্জন

'বিসর্জন' 'রাজর্ষি উপন্যাসের প্রথমাংশ হইতে নাট্যাকারে রচিত' ও ১২৯৭ সালে গ্রন্থাকারে প্রথম প্রকাশিত হয়।

১৩০৩ সালে প্রকাশিত 'কাব্যগ্রন্থাবলী'র সংকলনে বিসর্জনের বহুল পরিবর্তন সাধিত হয়; অনেকগুলি দৃশ্য সংক্ষিপ্ত হয়, নূতন-লিখিত কোনো কোনো অংশ যোজিত হয়, কোনো কোনো অংশ পরিবর্তিত হয়, ও কয়েকটি দৃশ্য সম্পূর্ণ বর্জিত হয়। এই-সকল পরিবর্তনের ফলে প্রথম সংস্করণে প্রকটিত অনেকগুলি চরিত্রও সম্পূর্ণ পরিত্যক্ত হয়, যথা— হাসি, হাসির কাকা কেদারেশ্বর, অপর্ণার অন্ধ পিতা ইত্যাদি।

১৩০৬ সালে বিসর্জনের 'দ্বিতীয় সংস্করণ' প্রকাশিত হয়। এই সংস্করণের প্রধান পরিবর্তন— পঞ্চম অঙ্কের শেষ দৃশ্যে 'পুষ্প-অর্ঘ্য লইয়া গোবিন্দমাণিক্যের প্রবেশ' ও তৎপরবর্তী অংশের যোজনা।

'কাব্যগ্রন্থাবলী' সংস্করণ ও দ্বিতীয় সংস্করণের উল্লেখযোগ্য অন্য পার্থক্য পঞ্চম অঙ্কের দৃশ্যবিভাগ-গত। 'কাব্যগ্রন্থাবলী' সংস্করণের পঞ্চম অঙ্কের চারিটি স্বতন্ত্র দৃশ্য দ্বিতীয় সংস্করণে দুইটি দৃশ্যে পরিণত হয়; 'কাব্যগ্রন্থাবলী' সংস্করণের পঞ্চম অঙ্কের প্রথম ও চতুর্থ দৃশ্য যুক্ত করিয়া দ্বিতীয় সংস্করণে পঞ্চম অঙ্কের দ্বিতীয় (বা শেষ) দৃশ্য করা হয়; 'কাব্যগ্রন্থাবলী' সংস্করণের পঞ্চম অঙ্কের দ্বিতীয় ও তৃতীয় দৃশ্য যুক্ত করিয়া দ্বিতীয় সংস্করণে প্রথম দৃশ্য করা হয়। পঞ্চম অঙ্কের এই দৃশ্যবিভাগে প্রচলিত সংস্করণ ও রচনাবলী-সংস্করণ 'কাব্যগ্রন্থাবলী' সংস্করণেরই অনুরূপ, দ্বিতীয় সংস্করণের শেষ দৃশ্যে নূতন-যোজিত অংশটি প্রচলিত সংস্করণে ও রচনাবলীতে মুদ্রিত আছে।

১৩৩৩ সালে বিসর্জনের একটি নূতন সংস্করণ প্রকাশিত হয়। ইহাতে 'প্রথম সংস্করণের অনেকগুলি পরিত্যক্ত অংশ [দৃশ্য চরিত্র ও সংলাপ] পুনরুদ্ধার করা হইয়াছে; এবং ১৩৩০ সালে লেখা সম্পূর্ণ নূতন একটি অংশও যোগ করিয়া দেওয়া হইয়াছে। সেইজন্য [এই] সংস্করণে কবি অঙ্ক ও দৃশ্য বিভাগ সম্পূর্ণ নূতন করিয়া সাজাইয়াছেন।' এই সংস্করণ পরে পরিত্যক্ত হয় এবং 'কাব্যগ্রন্থাবলী' সংস্করণ ও দ্বিতীয় সংস্করণ অবলম্বনে একটি নূতন সংস্করণ (জ্যৈষ্ঠ ১৩৩৮ ?) প্রকাশিত হয়, উহাই বর্তমানে প্রচলিত।

রবীন্দ্র-রচনাবলীতে প্রচলিত সংস্করণই অনুসৃত হইয়াছে, তবে পুরাতন সংস্করণগুলির সহায়তায় বিভিন্ন স্থানে পাঠসংশোধন করা হইয়াছে। শেষ দৃশ্যের বিশেষ একটি সংশোধন রবীন্দ্র-পাণ্ডুলিপির সাহায্যে।

বিসর্জনের প্রচলিত (১৩৮১) সংস্করণে গ্রন্থপরিচয় অংশে এই নাটক সম্পর্কে কবির উক্তি যেমন বহুশঃ উদ্‌ধৃত হইয়াছে, তেমনি ইহার বিভিন্ন-সংস্করণ-গত বৈশিষ্ট্যের বিষয়েও অপেক্ষাকৃত বিস্তারিত আলোচনা আছে।

## বউ-ঠাকুরানীর হাট

'বউ-ঠাকুরানীর হাট' ১২৮৯ সালের পৌষে গ্রন্থাকারে প্রথম প্রকাশিত হয়। রবীন্দ্র-রচনাবলীতে পরবর্তী শ্রাবণ ১৩৩৯-এ মুদ্রিত স্বতন্ত্র সংস্করণের পাঠ অনুসৃত। প্রথম ও প্রচল সংস্করণের কতকগুলি সাধারণ পার্থক্য নির্দেশ করা গেল—

প্রথম সংস্করণের প্রথম পরিচ্ছেদ বর্তমান সংস্করণে নাই। কাহিনীর শেষ দৃশ্যের এক অংশ প্রথম পরিচ্ছেদে নিবদ্ধ করিয়া, পূর্বে তাহা চত্বারিংশ পরিচ্ছেদেও অন্যভাবে লেখা হইয়াছিল।

প্রথম সংস্করণের সপ্তদশ পরিচ্ছেদ বর্তমান স্বতন্ত্র সংস্করণে নাই।

প্রথম সংস্করণের ষড়্‌বিংশ পরিচ্ছেদের প্রথমাংশ পূর্বতন (প্রথম সংস্করণে ২৫শ ও বর্তমান সংস্করণে ২৩শ) পরিচ্ছেদের শেষে যুক্ত হইয়াছে, অবশিষ্ট অংশ বর্জিত।

এতদ্‌ব্যতীত, বিভিন্ন পরিচ্ছেদে অনেক অংশ পরিবর্জিত ও পরিবর্ধিত।

বউ-ঠাকুরানীর হাটের কাহিনী অবলম্বনে কবি 'প্রায়শ্চিত্ত' (১৩১৬) নাটক রচনা করেন; 'প্রায়শ্চিত্ত' পরে 'পরিত্রাণ' (১৩৩৬) নাটকে পরিবর্তিত হয়।

## রাজর্ষি

'রাজর্ষি' ১২৯৩ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়। রাজর্ষির গল্পটি অংশতঃ স্বপ্নলব্ধ, ঐ স্বপ্নের সহিত ত্রিপুরার পুরাবৃত্ত -যোগে ইহার রচনা। এই স্বপ্ন সম্বন্ধে রবীন্দ্রনাথ জীবনস্মৃতিতে লিখিয়াছেন—

"ছবি ও গান এবং কড়ি ও কোমল -এর মাঝখানে বালক নামে একখানি মাসিক পত্র এক বৎসরের ওষধির মতো ফসল ফলাইয়া লীলাসম্বরণ করিল।... দুই-এক সংখ্যা বালক বাহির হইবার পর দুই-এক দিনের জন্য দেওঘরে রাজনারায়ণ বাবুকে দেখিতে যাই। কলিকাতায় ফিরিবার সময় রাত্রের গাড়িতে ভিড় ছিল; ভালো করিয়া ঘুম হইতেছিল না— ঠিক চোখের উপরে আলো জ্বলিতেছিল। মনে করিলাম ঘুম যখন হইবেই না তখন এই সুযোগে বালকের জন্য একটা গল্প ভাবিয়া রাখি। গল্প ভাবিবার ব্যর্থ চেষ্টার টানে গল্প আসিল না, ঘুম আসিয়া পড়িল। স্বপ্ন দেখিলাম, কোন্ এক মন্দিরের সিঁড়ির উপর বলির রক্তচিহ্ন দেখিয়া একটি বালিকা অত্যন্ত করুণ ব্যাকুলতার সঙ্গে তাহার বাপকে জিজ্ঞাসা করিতেছে— বাবা, একি! এ যে রক্ত! বালিকার এই কাতরতায় তাহার বাপ অন্তরে ব্যথিত হইয়া অথচ বাহিরে রাগের ভান করিয়া কোনোমতে তার প্রশ্নটাকে চাপা দিতে চেষ্টা করিতেছে। জাগিয়া উঠিয়াই মনে হইল এটি আমার স্বপ্নলব্ধ গল্প। এমন স্বপ্নে পাওয়া গল্প এবং অন্য লেখা আমার আরো আছে। এই স্বপ্নটির সঙ্গে ত্রিপুরার রাজা গোবিন্দমাণিক্যের পুরাবৃত্ত মিশাইয়া রাজর্ষি গল্প মাসে মাসে লিখিতে লিখিতে বালকে বাহির করিতে লাগিলাম।"

—বালক অধ্যায়। জীবনস্মৃতি

ত্রিপুরার মহারাজ বীরচন্দ্রমাণিক্য কবিকে গোবিন্দমাণিক্যের ইতিহাস পাঠাইয়াছিলেন; তাহা রাজর্ষির প্রথম সংস্করণে পরিশিষ্টরূপে প্রকাশিত। নক্ষত্ররায়ের ত্রিপুরা অধিকার ও গোবিন্দমাণিক্যের স্ব-ইচ্ছায় সিংহাসনত্যাগ এবং নক্ষত্ররায়ের মৃত্যুর পর গোবিন্দমাণিক্যের রাজ্যভার-পুনরগ্রহণ প্রভৃতি এই ইতিবৃত্তে বর্ণিত আছে।

বিভিন্ন সংস্করণে রাজর্ষির অনেকাংশ বর্জিত এবং চত্বারিংশ ও একচত্বারিংশ পরিচ্ছেদ সম্পূর্ণ বর্জিত হয়। ১৩৩১ সালের বিশ্বভারতী-সংস্করণে ঐ দুইটি পরিচ্ছেদ ও অন্যান্য অনেক বর্জিত

অংশ পুনঃসংকলিত হয়। রচনাবলী-সংস্করণ প্রথম ও দ্বিতীয় সংস্করণের সহায়তায় নূতন প্রস্তুত হইল ; ইহাতে উক্ত বর্জিত পরিচ্ছেদগুলি সংগৃহীত, অন্যান্য বর্জিত অংশ প্রয়োজনমতে সংকলিত এবং প্রথম দ্বিতীয় ও আধুনিক সংস্করণের সহায়তায় বিভিন্ন স্থলে পাঠ সংশোধিত হইয়াছে। উত্তরকালে 'রাজর্ষি'র গল্পাংশ লইয়াই 'বিসর্জন' নাটক (প্রকাশ ১২৯৭) রচিত হয়।

## য়ুরোপ-প্রবাসীর পত্র

'য়ুরোপ-প্রবাসীর পত্র' ১২৮৮ সালে গ্রন্থাকারে প্রকাশিত। প্রথম সংস্করণে গ্রন্থকারের ভূমিকায় লিখিত আছে—

"বন্ধুদের দ্বারা অনুরুদ্ধ হইয়া এই পত্রগুলি প্রকাশ করিলাম। প্রকাশ করিতে আপত্তি ছিল— কারণ কয়েকটি ছাড়া বাকি পত্রগুলি ভারতীর উদ্দেশে লিখিত হয় নাই, সুতরাং সে সমুদয়ে যথেষ্ট সাবধানের সহিত মত প্রকাশ করা যায় নাই ; বিদেশীয় সমাজ প্রথম দেখিয়াই যাহা মনে হইয়াছে তাহাই ব্যক্ত করা গিয়াছে। কিন্তু ইহাতে, আর কোনো উপকার হউক বা না হউক, একজন বাঙালি ইংলণ্ডে গেলে কিরূপে তাহার মত গঠিত ও পরিবর্তিত হয় তাহার একটা ইতিহাস পাওয়া যায়।

"আমার মতে যে ভাষায় চিঠি লেখা উচিত সেই ভাষাতেই লেখা হইয়াছে। আত্মীয়স্বজনদের সহিত মুখামুখি একপ্রকার ভাষায় কথা কহা ও তাঁহারা চোখের আড়াল হইবামাত্র আর-একপ্রকার ভাষায় কথা কহা কেমন অসংগত বলিয়া বোধ হয়।

"পূজনীয় ভারতীর সম্পাদক মহাশয় আমার পত্রের উত্তরে তাঁহার যে-সকল অভিপ্রায় প্রকাশ করিয়াছিলেন তাহাও পুস্তকে নিবিষ্ট হইল। সকল বিষয়েরই দুই পক্ষ আছে। উভয় পক্ষই পাঠকদের দেখা আবশ্যক।"

এই গ্রন্থের প্রকাশে পরে কবির অনিচ্ছা ছিল, এইজন্য বহুকাল ইহা গ্রন্থাকারে প্রচারিত হয় নাই। বহুকাল পরে 'পাশ্চাত্য ভ্রমণ' (আশ্বিন ১৩৪৩) গ্রন্থে পরিবর্তিত রূপে ইহা 'য়ুরোপ-যাত্রীর ডায়ারি'র দ্বিতীয় খণ্ডের সহিত প্রকাশিত হয়। বর্তমান রচনাবলীতে পাশ্চাত্য ভ্রমণের পাঠ অনুসৃত। য়ুরোপ-প্রবাসীর পত্র পুনঃপ্রকাশে কবির অনভিরুচির ও পরে সম্মতির কারণ তিনি পাশ্চাত্য ভ্রমণের ভূমিকায় বিস্তারিত ভাবে আলোচনা করিয়াছেন এবং প্রথম সংস্করণের ভূমিকার প্রথম কয় ছত্রেও সে সম্বন্ধে ইঙ্গিত আছে। পাশ্চাত্য ভ্রমণের ভূমিকাটি বর্তমান রচনাবলীতে সংকলিত।

য়ুরোপ-প্রবাসীর পত্রগুলি যখন ভারতীতে প্রকাশিত হয় তখন ভারতী-সম্পাদক দ্বিজেন্দ্রনাথ ঠাকুর ঐ পত্রগুলির কোনো কোনোটিতে প্রকাশিত মন্তব্যের বিশেষ সমালোচনা করেন। রবীন্দ্রনাথ তাঁহার পত্রগুলিতে "ইঙ্গবঙ্গ"দের সম্বন্ধে যেমন কঠিন সমালোচনা ও ব্যঙ্গ করিয়াছিলেন, বিলাতের ধনীসমাজের মহিলাদের "বিলাসিনী" শ্রেণীর সম্বন্ধে যেমন পরিহাস করিয়াছিলেন, বিদেশের তুলনায় দেশের সামাজিক রীতি ও প্রথার (বিশেষত স্ত্রীস্বাধীনতার অভাব ও গুরুজনদের সহিত ব্যবহারের প্রচলিত রীতির) সম্বন্ধেও তেমনিই বিরূপ মন্তব্য প্রকাশ করিয়াছিলেন। ভারতী-সম্পাদক দেশীয় প্রথা ও রীতির সমর্থন ও রবীন্দ্রনাথের মন্তব্যের প্রতিবাদ করিয়া টিপ্পনী প্রকাশ করেন, রবীন্দ্রনাথ পরবর্তী পত্রে তাহার উত্তর দেন। এইরূপে বাদপ্রতিবাদ চলে। প্রথম সংস্করণে তাহা মুদ্রিত আছে। পাশ্চাত্য ভ্রমণে এই বাদপ্রতিবাদ সম্পূর্ণ ভাবে বর্জিত। প্রথম সংস্করণের ষষ্ঠ পত্রের অংশ, সপ্তম নবম ও দশম পত্র, এবং তৎসহ ভারতী-সম্পাদকের মন্তব্যগুলিও, পরিত্যক্ত হইয়াছে। অন্য পত্রগুলিতেও বহুলাংশ বর্জিত।

## য়ুরোপ-যাত্রীর ডায়ারি

'য়ুরোপ-যাত্রীর ডায়ারি' প্রথমে দুই খণ্ডে গ্রন্থাকারে প্রকাশিত হয় (বৈশাখ ১২৯৮, আশ্বিন ১৩০০)। ইহার প্রথম খণ্ড "ভূমিকা", তাহাতে য়ুরোপ ও ভারতবর্ষের সমাজ সংস্কৃতি জীবনদর্শন প্রভৃতির তুলনা ও আলোচনা আছে ; ভ্রমণবৃত্তান্ত নাই। দ্বিতীয় খণ্ড ভ্রমণের ডায়ারি।

য়ুরোপ-যাত্রীর ডায়ারির কোনো খণ্ডই পরবর্তীকালে স্বতন্ত্র গ্রন্থাকারে প্রচলিত ছিল না। প্রথম খণ্ডের প্রথম অংশ 'স্বদেশ' গ্রন্থে 'নূতন ও পুরাতন' নামে ও দ্বিতীয় অংশ 'সমাজ' গ্রন্থে 'প্রাচ্য ও প্রতীচ্য' নামে প্রবন্ধাকারে সংকলিত। দ্বিতীয় খণ্ড 'বিচিত্র প্রবন্ধ' গ্রন্থে 'য়ুরোপ-যাত্রী' নামে মুদ্রিত হইয়াছিল। দ্বিতীয় খণ্ডটি পরে 'পাশ্চাত্য ভ্রমণ' গ্রন্থে য়ুরোপ-প্রবাসীর পত্রের সহিত মুদ্রিত হয়। রচনাবলীর বর্তমান খণ্ডে এই দ্বিতীয় খণ্ডই পাশ্চাত্য ভ্রমণের পাঠ-অনুসারে মুদ্রিত হইল।

রবীন্দ্র-রচনাবলীতে সংকলনের পরবর্তীকালে, রবীন্দ্র-শতবর্ষ-পূর্তি উপলক্ষে, 'য়ুরোপ-প্রবাসীর পত্র' ও 'য়ুরোপ-যাত্রীর ডায়ারি' উভয় গ্রন্থেরই প্রথম-প্রকাশ-অনুযায়ী পুনর্মুদ্রণ এবং প্রত্যেক গ্রন্থে পরিশিষ্ট ও বিশদ গ্রন্থপরিচয় যুক্ত হইয়াছে। শেষোক্ত গ্রন্থের পরিশিষ্টে 'য়ুরোপ-যাত্রীর ডায়ারি : খসড়া' সংযুক্ত হওয়ায়, রবীন্দ্রনাথের এই প্রথম দিকের রচনায় ভাব ও ভাষা -গত বিবর্তন কিভাবে কতদূর হইয়াছে তাহা লক্ষ্য করিবার বিশেষ সুযোগ ঘটিয়াছে।

## চিঠিপত্র

'চিঠিপত্রে'র অন্তর্গত রচনাবলী সমস্তই ১২৯২ সনের 'বালক' মাসিক পত্রে প্রথম প্রচারিত হইয়াছিল। গ্রন্থভুক্ত নয়টি নিবন্ধ যথাক্রমে 'বালক'এর জ্যৈষ্ঠ, আষাঢ়, শ্রাবণ, ভাদ্র, আশ্বিন-কার্তিক, পৌষ, মাঘ ও চৈত্রে (৮ ও ৯ -সংখ্যক নিবন্ধ) প্রকাশিত হয়। সেই নিবন্ধসমূহে নানারূপ পরিবর্তন ও পরিবর্জন করিয়া 'চিঠিপত্র' ১২৯৪ সালে প্রথম গ্রন্থাকারে প্রকাশিত। পরে ইহা ১৩১৪-১৫ সালে গদ্যগ্রন্থাবলীর অন্তর্গত 'সমাজ' গ্রন্থে সংকলিত হয় ; সে সময়েও রবীন্দ্রনাথ নানাভাবে সম্পাদনা করেন। অতঃপর ইহা আর স্বতন্ত্র গ্রন্থাকারে প্রচলিত ছিল না। রবীন্দ্র-রচনাবলীতে পুনঃসংকলন-সময়ে প্রথম প্রচারিত গ্রন্থের পাঠ প্রধানতঃ অনুসৃত হইলেও, সাময়িক পত্রের এবং গদ্যগ্রন্থাবলীর পাঠ মিলাইয়া দেখা হইয়াছে— অনবধানে বা মুদ্রণপ্রমাদে অনভিপ্রেত 'পাঠান্তর' সৃষ্ট হইয়া থাকিলে পূর্বতন পাঠ গৃহীত হইয়াছে।

গ্রন্থপ্রকাশের কাল -অনুসারে 'চিঠিপত্র' (বর্তমানে 'সমাজ' গ্রন্থের অন্তর্গত) য়ুরোপ-প্রবাসীর পত্রের পরেই ছাপা উচিত ছিল। কিন্তু পাশ্চাত্য ভ্রমণ গ্রন্থে য়ুরোপ-প্রবাসীর পত্র ও য়ুরোপ-যাত্রীর ডায়ারি (দ্বিতীয় খণ্ড) একই ভূমিকায় কবি আলোচনা করিয়াছেন বলিয়া এবং ঐ ভূমিকাটি বর্তমান রচনাবলীতেও রক্ষা করা বাঞ্ছনীয় মনে হইয়াছে বলিয়া, য়ুরোপ-প্রবাসীর পত্র ও য়ুরোপ-যাত্রীর ডায়ারি (দ্বিতীয় খণ্ড) পর পর মুদ্রিত হইল ; 'চিঠিপত্র' তাহার পর মুদ্রিত।

## পঞ্চভূত

'পঞ্চভূত' ১৩০৪ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়। পরে স্থানে স্থানে পরিবর্জিত ও পরিবর্তিত হইয়া ইহা গদ্যগ্রন্থাবলীর অন্তর্গত 'বিচিত্র প্রবন্ধ' গ্রন্থে স্থান লাভ করে, স্বতন্ত্র গ্রন্থাকারে প্রচলিত ছিল না। 'বিচিত্র প্রবন্ধ' হইতে পঞ্চভূত-অংশ বিচ্ছিন্ন করিয়া ১৩৪২ সালে পঞ্চভূতের একটি স্বতন্ত্র নূতন সংস্করণ প্রকাশিত হয় ; প্রথম সংস্করণ হইতে বর্জিত অংশগুলি প্রায় সবই এই

সংস্করণে পুনরায় যোজিত হয় ও নূতন লিখিত কোনো কোনো অংশ সন্নিবিষ্ট হয়। বর্তমানে-প্রচলিত এই সংস্করণই রবীন্দ্র-রচনাবলীতে অনুসৃত হইয়াছে ; তবে 'সাধনা' অথবা প্রথম সংস্করণের সহিত মিলাইয়া বিভিন্ন স্থানে পাঠসংশোধন করা হইয়াছে।

এই গ্রন্থের প্রবন্ধগুলি 'ডায়ারি' 'পঞ্চভূতের ডায়ারি' বা অন্য নামে 'সাধনা' মাসিক পত্রে কয়েক বৎসর ধরিয়া (মাঘ ১২৯৯ - কার্তিক ১৩০২) প্রকাশিত হইয়াছিল। রচনাবলীতে প্রত্যেক প্রবন্ধশেষে 'সাধনা'য় প্রকাশের কাল মুদ্রিত হইল।

প্রায় রবীন্দ্র-শতবর্ষ-পূর্তির সমকালে রবীন্দ্র-কাব্যের পাঠভেদ-সংবলিত বা পাঠপঞ্জীকৃত সংস্করণ প্রস্তুত করার কাজ শুরু হয় পত্র-পত্রিকায়।[১] তাহারই ফলস্বরূপ, রবীন্দ্র-রচনাবলীর বর্তমান খণ্ডে সংকলিত সন্ধ্যাসংগীত কাব্যের 'পাঠান্তর-সংবলিত' এক বিশেষ সংস্করণ প্রকাশিত হইয়াছে ১৯৬৯ খৃস্টাব্দে। অতঃপর ক্রমান্বয়ে ভানুসিংহ ঠাকুরের পদাবলী (১৩৭৬), প্রকৃতির প্রতিশোধ (১৩৮৪) ও রাজা ও রানী (১৩৯৩) গ্রন্থের অনুরূপ পাঠান্তর-সংবলিত সংস্করণ প্রকাশিত হইয়াছে এবং প্রভাতসংগীত কাব্য সম্পর্কে অনুরূপ কাজ চলিতেছে।

রবীন্দ্রনাথ বহু পত্রে, প্রবন্ধে ও ভাষণে স্বীয় রচনার আলোচনা করিয়াছেন ; তাঁহার রচনার মর্মগ্রহণের পক্ষে সেগুলি বিশেষ প্রয়োজনীয়। এই আলোচনার কতকগুলি কোনো কোনো গ্রন্থে সন্নিবিষ্ট আছে। কতকগুলি গ্রন্থের ভূমিকারূপে ব্যবহৃত হইয়াছে। বর্তমান রচনাবলীতেও সেগুলি সেইভাবে মুদ্রিত।

বর্তমান খণ্ডে প্রকাশিত গ্রন্থগুলির মধ্যে সন্ধ্যাসংগীত, প্রভাতসংগীত, ছবি ও গান, প্রকৃতির প্রতিশোধ, বাল্মীকিপ্রতিভা, মায়ার খেলা, য়ুরোপ-প্রবাসীর পত্র— এগুলি সম্বন্ধে সংক্ষিপ্ত বা বিস্তারিত আলোচনা জীবনস্মৃতিতে লিপিবদ্ধ আছে। য়ুরোপ-প্রবাসীর পত্রে বর্ণিত অনেক ব্যক্তির চরিত্র-চিত্র পূর্ণতর ভাবে জীবনস্মৃতিতে লিখিত আছে ; বউ-ঠাকুরানীর হাট উপন্যাসের উল্লেখ জীবনস্মৃতিতে আছে। 'মানুষের ধর্ম' (কলিকাতা বিশ্ববিদ্যালয়ের কমলা-বক্তৃতামালা ১৯৩৩) গ্রন্থের পরিশিষ্টে 'মানবসত্য' প্রবন্ধে রবীন্দ্রনাথ প্রভাতসংগীতের অনেক কবিতা সম্বন্ধে বিস্তারিত আলোচনা করিয়াছেন। কোনো কোনো আলোচনা প্রয়োজনবোধে গ্রন্থপরিচয়ে অংশত সংকলিত হইল।

প্রথম সংস্করণের উৎসর্গপত্রগুলি অনেক গ্রন্থের পরবর্তী সংস্করণে বর্জিত হইয়াছিল। রবীন্দ্র-রচনাবলীতে সেগুলি পুনঃসংকলিত হইল।

১ দ্রষ্টব্য, পুলিনবিহারী সেন ও শ্রীশুভেন্দুশেখর মুখোপাধ্যায় -সংকলিত :
"রবীন্দ্রকাব্যে পাঠভেদ, নির্ঝরের স্বপ্নভঙ্গ"। দেশ, রবীন্দ্রশতবর্ষপূর্তি সংখ্যা, ১৩৬৯
"রবীন্দ্রকাব্যে পাঠভেদ, সন্ধ্যাসংগীত"। সাহিত্য-পরিষৎ-পত্রিকা, রবীন্দ্রসংখ্যা ১৩৭১

# বিজ্ঞপ্তি

## সুলভ সংস্করণ

রবীন্দ্রনাথের ১২৫তম জন্মজয়ন্তী উপলক্ষে বিশ্বভারতীর প্রচলিত রবীন্দ্র-রচনাবলীর একটি সুলভ সংস্করণ প্রকাশের পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে। যতদূর সম্ভব বেশি পাঠকের নিকট যাহাতে রবীন্দ্রনাথের রচনা পৌঁছাইতে পারে, রবীন্দ্র-অনুরাগী পাঠকের অনেকেই রবীন্দ্র-রচনাবলীর একটি সংগ্রহ নিজস্বরূপে পাইতে পারেন, বর্তমান সুলভ সংস্করণ রবীন্দ্র-রচনাবলী প্রকাশের ইহাই উদ্দেশ্য।

রবীন্দ্র-রচনাবলী যথাসম্ভব সুলভ করিবার অভিপ্রায়ে বিশ্বভারতী-রবীন্দ্র-রচনাবলীর বর্তমান-প্রচলিত ৩০টি খণ্ড (সূচী খণ্ড সহ) ১৫টি খণ্ডে বিন্যস্ত করা হইয়াছে, অর্থাৎ দুইটি খণ্ডের রচনা একত্রে একটি খণ্ডের অন্তর্ভুক্ত হইয়াছে। একই কারণে, এবং খণ্ডগুলি যাহাতে অতি মাত্রায় বৃহৎ ও ব্যবহারের অনুপযোগী না হয়, সেজন্য প্রচলিত কাগজের পরিবর্তে ত্রিবেণী টিসু কাগজ ব্যবহার করা হইয়াছে।

এই উপলক্ষে একটি কথা বলা দরকার যে, সুলভ রবীন্দ্র-রচনাবলী রবীন্দ্র-রচনার সমগ্র সংগ্রহ নয়, বিশ্বভারতী-প্রকাশিত রবীন্দ্র-রচনাবলীর একটি বিশেষ সংস্করণ।

সমগ্র রবীন্দ্র-রচনা সংকলনের কাজ এখনো সম্পূর্ণ হয় নাই। রবীন্দ্রনাথের রচনার ক্ষেত্রে এই কাজ জটিল ও সময়সাধ্য। যথাসম্ভব শীঘ্র এই কাজ সম্পন্ন করিবার জন্য বিশ্বভারতী সম্প্রতি একটি বিশেষ প্রকল্প গ্রহণ করিয়াছেন। এই কাজ সম্পূর্ণ হইতে যে সময় প্রয়োজন তাহার জন্য অপেক্ষা না করিয়া, রবীন্দ্রনাথের প্রকাশিত গ্রন্থের একটি সংগ্রহ আগ্রহী রবীন্দ্র-পাঠকদের যথাসম্ভব স্বল্প মূল্যে দেওয়ার জন্য এই প্রযত্ন।

এই প্রসঙ্গে আর-একটি কথা বলা প্রয়োজন। বিশ্বভারতী গ্রন্থনবিভাগ আর্থিক বিষয়ে একটি স্বয়ংনির্ভর প্রতিষ্ঠান— বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের অঙ্গীভূত হওয়া সত্ত্বেও গ্রন্থনবিভাগ বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের বা সরকারের অনুদান-পুষ্ট নয়। ফলে বিশ্বভারতী গ্রন্থনবিভাগের পক্ষে রবীন্দ্রগ্রন্থের সুলভ সংস্করণ প্রকাশের পরিকল্পনা নেওয়া দুঃসাধ্য। রবীন্দ্রগ্রন্থের স্বত্বাধিকারী বিশ্বভারতী, রবীন্দ্রভারতী সোসাইটি এবং রথীন্দ্রনাথ ঠাকুর এস্টেটের ট্রাস্টীর আনুকূল্যে এই কাজ সহজসাধ্য হইয়াছে।

